# ভাগবতধর্ম্মঃ।

শ্রীঅবনীমোহন বটব্যাল কর্তৃক

সঙ্কলিত ও অনুবাদিত

১৩৩৬

মূল্য আট আনা।

# ভূমিকা।

প্রবৃত্তিলক্ষণ ও নিবৃত্তিলক্ষণভেদে বৈদিক ধর্ম দ্বিবিধ। প্রবৃত্তিলক্ষণ ধর্ম জগতের স্থিতির কারণ। এবং নিবৃত্তিলক্ষণ ধর্ম প্রাণীদিগের ব্রহ্মপ্রাপ্তির কারণ। আমি এই পুস্তকে নিবৃত্তিলক্ষণ ধর্ম শাস্ত্রবাক্যদ্বারা সংক্ষেপে বর্ণন করিয়াছি। এই ধর্মের সাধন করিলে মনুষ্যের শ্রেয়োলাভ হয়। কিন্তু সাধন না করিয়া কেবল তাহার কথা পাঠ ও শ্রবণ করিলে কোন ফলোদয় হয় না।

পূর্বকালে ভারতবর্ষ এই ধর্মের প্রভাবে উন্নতির পরাকাষ্ঠা প্রাপ্ত হইয়াছিল। কিন্তু তাহাহইতে পরিভ্রষ্ট হইয়া বর্তমান হীনদশা প্রাপ্ত হইয়াছে। পুনর্বার এই ধর্ম প্রতিষ্ঠিত করিতে পারিলেই ভারতবর্ষের পূর্বাবস্থা লাভ হইতে পারে।

আমি এই পুস্তকের অনুবাদমধ্যে কালীপ্রসন্ন সিংহ রমেশচন্দ্র দত্ত প্রভৃতি মহাশয়দিগের পুস্তকহইতে কোন কোন অনুবাদ গ্রহণ করিয়াছি।

শ্রীঅবনীমোহন বটব্যাল।

# সূচাপত্র।

# ভাগবতধর্ম্মঃ।

## প্রথমোঽধ্যায়ঃ।

কৃষ্ণায় বাসুদেবায় হরয়ে পরমাত্মনে।
প্রণতক্লেশনাশায় গোবিন্দায় নমো নমঃ॥ ১॥

প্রণতক্লেশনাশক পরমাত্মা হরি বাসুদেব গোবিন্দ শ্রীকৃষ্ণের চরণে বার বার নমস্কার করি। ১।

যতো বা ইমানি ভূতানি জায়ন্তে। যেন জাতানি জীবন্তি। যৎ প্রয়ন্ত্যভিসংবিশন্তি। তদ্বিজিজ্ঞাসস্ব। তদ্ব্রহ্মেতি॥ ২॥

যাঁহাহইতে এই সকল ভূত উৎপন্ন হয়। যাঁহাদ্বারা তাহারা জীবিত রহে। এবং অন্তকালে যাঁহার প্রতি গমন করে ও যাঁহাতে প্রবেশ করে। তাঁহাকে বিশেষরূপে জানিতে ইচ্ছা কর। তিনি ব্রহ্ম। ২।

ব্রহ্মাহইতে তৃণপর্য্যন্ত সমুদায় পদার্থকে ভূত কহে। ২।

কিরূপে তাঁহাকে জানা যায় এই প্রশ্নের অপেক্ষায় শ্রুতি কহেন। ৩।

নায়মাত্মা প্রবচনেন লভ্যো
ন মেধয়া ন বহুনা শ্রুতেন।
যমেবৈষ বৃণুতে তেন লভ্য
স্তস্যৈষ আত্মা বিবৃণুতে তনূং স্বাম্‌ ॥ ৩ ॥

প্রকৃষ্ট বাক্যদ্বারা বা মেধাদ্বারা অথবা বহু শাস্ত্রদ্বারা এই পরমাত্মাকে লাভ করা যায় না। তিনি যাহাকে বরণ করেন সেই তাঁহাকে লাভ করে। পরমাত্মা তাহারই নিকট আত্মস্বরূপ প্রকাশ করেন। ৩।

• কাহাকে তিনি বরণ করেন এই প্রশ্নের অপেক্ষায় শ্রুতি কহেন। ৪।

নাবিরতো দুশ্চরিতান্নাশান্তো নাসমাহিতঃ।
নাশান্তমানসো বাঽপি প্রজ্ঞানেনৈনমাপ্নুয়াৎ ॥৪॥

দুষ্কর্ম্মহইতে অনিবৃত্ত। ইন্দ্রিয়চাঞ্চল্যবশতঃ অশান্ত ও অসমাহিতচিত্ত। এবং বিষয়লোলুপতাবশতঃ অশান্তমনা ব্যক্তি কেবল জ্ঞানদ্বারা পরমাত্মাকে প্রাপ্ত হয় না। ৪।

সর্ব্বপ্রকার দুষ্কর্ম্মহইতে নিবৃত্ত এবং শান্ত ও সমাহিতচিত্ত ব্যক্তিই পরমাত্মাকে লাভ করিতে পারেন। ৪।

তমেব বিদিত্বাঽতিমৃত্যুমেতি নান্যঃ পন্থা বিদ্যতেঽয়নায় ॥৫॥

তাঁহাকে জানিতে পারিলেই মৃত্যুকে অতিক্রম করা যায়। তদ্ভিন্ন পরমপদপ্রাপ্তির আর অন্য পথ নাই। ৫।

তদ্বিজ্ঞানার্থং স গুরুমেবাভিগচ্ছেৎ সমিৎপাণিঃ
শ্রোত্রিয়ং ব্রহ্মনিষ্ঠম্ ॥ ৬ ॥

সাধক পরব্রহ্মকে বিশেষরূপে জানিবার নিমিত্ত সমিৎ হস্তে লইয়া শ্রোত্রিয় ও ব্রহ্মনিষ্ঠ গুরুর নিকট গমন করিবেন। ৬।

ব্রহ্মনিষ্ঠ গুরু দুর্লভ। কিন্তু শ্রদ্ধাবান্ সাধক ভগবানের প্রসাদে এক দিন ব্রহ্মনিষ্ঠ গুরু লাভ করিবেন। ৬।

---

# দ্বিতীয়োঽধ্যায়ঃ।

বেদপ্রণিহিতো ধর্মো হ্যধর্মস্তদ্বিপর্যয়ঃ।
বেদো নারায়ণঃ সাক্ষাৎ স্বয়ম্ভূরিতি শুশ্রুম ॥১॥

যাহা বেদবিহিত তাহাই ধর্ম। এবং যাহা তাহার বিপরীত তাহাই অধর্ম। বেদ সাক্ষাৎ নারায়ণস্বরূপ। এবং তাহা স্বয়ম্ভূ অর্থাৎ স্বয়ং উদ্ভূত বলিয়াও শ্রুত হইয়া থাকে। ১।

যে বৈ ভগবতা প্রোক্তা উপায়া হ্যাত্মলব্ধয়ে।
অঞ্জঃ পুংসামবিদুষাং বিদ্ধি ভাগবতান্ হি তান্ ॥২॥

মূঢ়মতি লোকদিগের অনায়াসে ব্রহ্মপ্রাপ্তির নিমিত্ত ভগবান্ যে সকল উপায় নির্দেশ করিয়াছেন। সে সমুদায়কেই ভাগবত ধর্ম বলিয়া জানিবে। ২।

কৌমার আচরেৎ প্রাজ্ঞো ধর্মান্ ভাগবতানিহ।
দুর্লভং মানুষং জন্ম তদপ্যধ্রুবমর্থদম্ ॥ ৩ ॥

প্রাজ্ঞ ইহ কৌমারে (এব) ভাগবতান্ ধর্মান্ আচরেৎ। (যতঃ) অর্থদং (ইদং) মানুষং জন্ম দুর্লভম্। তৎ অপি অধ্রুবম্॥ ৩॥

প্রাজ্ঞ ব্যক্তি ইহ লোকে বাল্যকালেই ভাগবত ধর্ম আচরণ করিবেন। যেহেতু অর্থপ্রদ এই মানবজন্ম অতি দুর্লভ। তাহাও আবার অনিত্য। ৩।

ধর্মার্থকামমোক্ষাণাং শরীরং সাধনং যতঃ।
মহতা তু প্রযত্নেন শরীরং পালয়েদ্ বুধঃ ॥ ৪ ॥

বিদ্বান্ ব্যক্তি অতিশয় যত্নসহকারে শরীর রক্ষা করিবেন। যেহেতু শরীরই ধর্ম অর্থ কাম ও মোক্ষলাভের উপায়। ৪।

অহিংসা সত্যমস্তেয়ং শৌচমিন্দ্রিয়নিগ্রহঃ।
এতৎ সামাসিকং ধর্মং চাতুর্বর্ণ্যেঽব্রবীন্মনুঃ ॥৫॥

অহিংসা সত্য অস্তেয় শৌচ ও ইন্দ্রিয়সংযম। সংক্ষেপে এই কয়েকটী সমুদায় বর্ণের ধর্ম বলিয়া মনু নির্দেশ করিয়াছেন। ৫।

অন্যায়পূর্বক পরধনাদিগ্রহণ স্তেয়। তদ্ভিন্ন অস্তেয়। ৫।

দয়য়া সর্বভূতেষু সন্তুষ্ট্যা যেন কেন বা।
সর্বেন্দ্রিয়োপশান্ত্যা চ তুষ্যত্যাশু জনার্দনঃ ॥৬॥

সর্বভূতে দয়া। যদৃচ্ছালাভে সন্তোষ। এবং সকল ইন্দ্রিয়ের দমন। এই কয়েকটী কর্মদ্বারা ভগবান্ জনার্দন আশু সন্তুষ্ট হন। ৬।

যৎ কর্ম কুর্বতোঽস্য স্যাৎ পরিতোষোঽন্তরাত্মনঃ।
তৎ প্রযত্নেন কুর্বীত বিপরীতন্তু বর্জয়েৎ॥ ৭॥

যে কর্ম করিলে অন্তরাত্মার পরিতোষ হয়। তাহা যত্নপূর্বক করিবে। এবং তদ্বিপরীত কর্ম পরিত্যাগ করিবে। ৭।

কায়েন বাচা মনসেন্দ্রিয়ৈর্বা
বুদ্ধ্যাত্মনা বানুসৃতস্বভাবাৎ।
করোতি যদ্যৎ সকলং পরস্মৈ
নারায়ণায়েতি সমর্পয়েৎ তৎ॥ ৮॥

শরীর বাক্য মন ইন্দ্রিয় বুদ্ধি বা আত্মাদ্বারা বিধিবিহিত কিংবা স্বভাবানুসারে যে কোন কর্ম কৃত হয়। সে সমুদায়ই পরমপুরুষ নারায়ণে সমর্পণ করিবে। ৮।

অচিন্ত্যাঃ খলু যে ভাবাস্তান্ন তর্কেণ সাধয়েৎ।
প্রকৃতিভ্যঃ পরং যত্তু তদচিন্ত্যস্য লক্ষণম্॥ ৯॥

যে সমস্ত পদার্থ অচিন্ত্য তাহা তর্কদ্বারা নিরূপণ করিতে চেষ্টা করিবে না। যাহা প্রকৃতির অতীত তাহাকে অচিন্ত্য কহে। ৯।

# তৃতীয়োঽধ্যায়ঃ

যামিন্যাঃ পশ্চিমে যামে ত্যক্তনিদ্রো হরিং স্মরেৎ।
আলোক্য মঙ্গলদ্রব্যং কর্মাবশ্যকমাচরেৎ॥ ১॥

রাত্রির পশ্চিম যামে অর্থাৎ ব্রাহ্ম মুহূর্তে জাগরিত হইয়া হরিনাম স্মরণ করিবে। অনন্তর মঙ্গলদ্রব্য দর্শন করিয়া আবশ্যক কর্মের অনুষ্ঠান করিবে। ১।

আবশ্যককর্মানুষ্ঠানের পূর্বে অসমর্থ হইলে পরে মঙ্গলদ্রব্য দর্শন করিবে। নেত্রমুখপ্রক্ষালন। মূত্রপুরীষোৎসর্গ। শৌচ। দন্তধাবন। রাত্রিবাসত্যাগ। এই সমুদায় প্রত্যূষের আবশ্যক কর্ম। ১।

সূর্যের উদয়হইতে পুনরুদয়পর্যন্ত কালকে সাবন বা সৌর দিন কহে। ইহার পরিমাণ ষষ্টি দণ্ড। এই সৌর দিনের সূর্যোদয়হইতে সূর্যাস্তপর্যন্ত কালকে দিন বা দিবা এবং সূর্যাস্তহইতে সূর্যোদয়পর্যন্ত কালকে রাত্রি কহে। দিবারাত্রির আদ্যন্ত কালে দুই দণ্ড সন্ধ্যাকাল।

দিবা অথবা রাত্রির পঞ্চদশ ভাগের এক ভাগকে মুহূর্ত কহে। দিবারাত্রির হ্রাসবৃদ্ধি অনুসারে এই মূহূর্তেরও হ্রাসবৃদ্ধি হয়। দ্বিধা বিভক্ত দিনের প্রথম ভাগকে পূর্বাহ্ণ ও দ্বিতীয় ভাগকে অপরাহ্ণ কহে। সূর্যের ছায়াপরিবর্তনের পূর্বে পূর্বাহ্ণ ও পরে অপরাহ্ণ। প্রত্যেক ভাগের পরিমাণ সাড়ে সাত মুহূর্ত। ত্রিধা বিভক্ত দিনের প্রথম ভাগকে পূর্বাহ্ণ। দ্বিতীয় ভাগকে মধ্যাহ্ন। এবং তৃতীয় ভাগকে অপরাহ্ণ কহে। প্রত্যেক ভাগের পরিমাণ পাঁচ মুহূর্ত। পঞ্চধা বিভক্ত দিনের প্রথম ভাগকে প্রাতঃকাল। দ্বিতীয় ভাগকে সঙ্গব। তৃতীয় ভাগকে মধ্যাহ্ন। চতুর্থ ভাগকে অপরাহ্ণ। এবং পঞ্চম ভাগকে সায়াহ্ন কহে। সায়াহ্নকে রাক্ষসী বেলাও কহে।

প্রত্যেক ভাগের পরিমাণ তিন মুহূর্ত। দিনের অষ্টম ও নবম মুহূর্তকে যথাক্রমে কুতপ ও রৌহিণ কহে। দিবা ও রাত্রির অষ্টম মুহূর্তকে যথাক্রমে মধ্যন্দিন ও অর্ধরাত্র কহে।

এতদ্ব্যতিরেকে দিবারাত্রির আর এক প্রকার বিভাগও হইয়া থাকে। দিবা অথবা রাত্রির চারি ভাগের এক ভাগকে প্রহর বা যাম কহে। আট ভাগের এক ভাগকে যামার্ধ কহে। যামার্ধের অর্ধেক মুহূর্ত। মুহূর্তের অর্ধেক দণ্ড। দিবারাত্রির হ্রাসবৃদ্ধি অনুসারে এই প্রহরাদিরও হ্রাসবৃদ্ধি হয়। রাত্রির প্রথম যামার্ধকে প্রদোষ এবং শেষ যামার্ধকে অরুণোদয় বা পশ্চিম যাম কহে। পশ্চিম যামের প্রথম মুহূর্তের নাম ব্রাহ্ম এবং দ্বিতীয় মুহূর্তের নাম রৌদ্র। রাত্রির প্রথম ও শেষ যামার্ধ ভাক্ত দিবা বলিয়া গণ্য হয়। তজ্জন্য রাত্রিকে ত্রিযামা কহে। ১।

লোকেঽস্মিন্ মঙ্গলান্যষ্টৌ ব্রাহ্মণো গৌর্হুতাশনঃ।
হিরণ্যং সর্পিরাদিত্য আপো রাজা তথাষ্টমঃ॥ ২ ॥

ইহলোকে ব্রাহ্মণ গো অগ্নি সুবর্ণ ঘৃত সূর্য জল ও রাজা এই আটটী মঙ্গলদ্রব্য। ২।

# চতুর্থোঽধ্যায়ঃ।

ব্রাহ্মেণ বিপ্রস্তীর্থেন নিত্যকালমুপস্পৃশেৎ।
কায়ত্রৈদশিকাভ্যাং বা ন পিত্র্যেণ কদাচন ॥১॥

ব্রাহ্মণাদি সর্বদা ব্রাহ্মতীর্থদ্বারা আচমন করিবেন। অথবা কায় কিংবা দৈবতীর্থদ্বারা আচমন করিবেন। কখনও পিত্র্যতীর্থদ্বারা আচমন করিবেন না। ১।

অঙ্গুষ্ঠমূলস্য তলে ব্রাহ্মং তীর্থং প্রচক্ষতে।
কায়মঙ্গুলিমূলেঽগ্রে দৈবং পিত্র্যং তয়োরধঃ ॥২॥

মন্বাদি ঋষিগণ কহিয়াছেন অঙ্গুষ্ঠমূলের অধোভাগে ব্রাহ্মতীর্থ। কনিষ্ঠাঙ্গুলির মূলে কায়তীর্থ। সকল অঙ্গুলির অগ্রে দৈবতীর্থ। এবং অঙ্গুষ্ঠ ও তর্জনীর মধ্যে পিত্র্যতীর্থ। ২।

কায়তীর্থকে প্রজাপতিতীর্থও কহে। ২।

ত্রিরাচামেদপঃ পূর্বং দ্বিঃ প্রমৃজ্যাত্ততোমুখম্।
খানি চৈব স্পৃশেদদ্ভিরাত্মানং শির এব চ ॥৩॥

প্রথমতঃ ব্রাহ্মাদিতীর্থদ্বারা তিন বার জল পান করিবে। অনন্তর অঙ্গুষ্ঠের মূলভাগদ্বারা দুই বার সংবৃত ওষ্ঠাধর মার্জন করিবে। তদনন্তর জলদ্বারা শীর্ষস্থ ইন্দ্রিয়সকল হৃদয় ও মস্তক স্পর্শ করিবে। ৩।

অনুষ্ণাভিরফেনাভিরদ্ভিস্তীর্থেন ধর্মবিৎ।
শৌচেপ্সুঃ সর্বদাচামেদেকান্তে প্রাগুদঙ্মুখঃ ॥৪॥

ধর্মজ্ঞ ব্যক্তি শৌচাভিলাষী হইয়া ব্রাহ্মাদিতীর্থদ্বারা অনুষ্ণীকৃত ও ফেনবর্জিত জলদ্বারা নির্জনে পূর্ব বা উত্তরমুখ হইয়া সর্বদা আচমন করিবেন। ৪।

হৃদ্গাভিঃ পূয়তে বিপ্রঃ কণ্ঠগাভিস্তু ভূমিপঃ।
বৈশ্যোঽদ্ভিঃ প্রাশিতাভিস্তু শূদ্রঃ স্পৃষ্টাভিরন্ততঃ ॥৫॥

হৃদয়পর্যন্ত যায় এই পরিমাণ জলদ্বারা ব্রাহ্মণ। কণ্ঠপর্যন্ত যায় এই পরিমাণ জলদ্বারা ক্ষত্রিয়। মুখমধ্যে যায় এই পরিমাণ জলদ্বারা বৈশ্য। এবং জিহ্বা ও ওষ্ঠের অন্তভাগ স্পর্শ করে এই পরিমাণ জলদ্বারা শূদ্র আচমন করিলে পবিত্র হন। ৫।

ভগবানের নাম স্মরণ করিলেও বাহ্যাভ্যন্তর পবিত্র হয়। প্রমাণ চতুর্বিংশ অধ্যায়ের তৃতীয় বচন। ৫।

আচম্য প্রযতো নিত্যমুভেসন্ধ্যে সমাহিতঃ।
শুচৌ দেশে জপন্ জপ্যমুপাসীত যথাবিধি ॥৬॥

প্রতিদিন উভয় সন্ধ্যাকালে পবিত্র স্থানে আচমনপূর্বক পবিত্র হইয়া একাগ্র চিত্তে যথাবিধি গায়ত্রী জপ করিয়া উপাসনা করিবে। ৬।

দিবা ও রাত্রির মিলনকালদ্বয়কে উভয় সন্ধ্যাকাল কহে। ৬।

বিবিক্তদেশে চ সুখাসনস্থঃ শুচিঃ সমগ্রীবশিরঃশরীরঃ ॥৭॥

অপিচ নির্জন স্থানে পবিত্র হইয়া মস্তক গ্রীবা ও শরীর সমভাবে রাখিয়া সুখজনক আসনে উপবেশনপূর্বক উপাসনা করিবে। ৭।

# পঞ্চমোঽধ্যায়ঃ।

বিধিযজ্ঞাজ্জপযজ্ঞো বিশিষ্টো দশভির্গুণৈঃ।
উপাংশুঃ স্যাচ্ছতগুণঃ সহস্রো মানসঃ স্মৃতঃ ॥১॥

দর্শপৌর্ণমাসাদি বিধিযজ্ঞহইতে জপযজ্ঞ দশগুণ শ্রেষ্ঠ। ঐ জপ উপাংশু হইলে শতগুণ এবং মানস হইলে সহস্রগুণ ফলদায়ক হয়।১।

অমাবস্যা ও পূর্ণিমায় বিহিত যাগের নাম যথাক্রমে দর্শ ও পৌর্ণমাস। ১।

নিকটস্থ ব্যক্তিও যাহা শুনিতে পায় না তাহা উপাংশু জপ। যাহাতে জিহ্বা ও ওষ্ঠ অল্পও নড়ে না তাহা মানস জপ। ১।

যে পাকযজ্ঞাশ্চত্বারো বিধিযজ্ঞসমন্বিতাঃ।
সর্বে তে জপযজ্ঞস্য কলাং নার্হন্তি ষোড়শীম্ ॥২॥

পঞ্চ মহাযজ্ঞের ব্রহ্মযজ্ঞব্যতিরেকে যে চারিটী পাকযজ্ঞ আছে। তাহারা বিধিযজ্ঞের সহিত মিলিয়াও জপযজ্ঞের ষোড়শাংশের একাংশের সমান হয় না। ২।

পঞ্চ মহাযজ্ঞ যথা। ১ মন্ত্রজপ এবং শাস্ত্রের অধ্যয়ন ও অধ্যাপন ব্রহ্মযজ্ঞ। ২ অগ্নিতে হোম দেবযজ্ঞ। ৩ অন্নাদি বা উদকদ্বারা পিতৃতর্পণ পিতৃযজ্ঞ। ৪ ভূতবলি অর্থাৎ প্রাণিগণকে অন্নদান ভূতযজ্ঞ। ৫ অতিথিপূজা নৃযজ্ঞ (১)। ২।

(১) মনুসংহিতা ৩।৭০।

সাধকের প্রতিদিন কিঞ্চিৎ শাস্ত্রপাঠ শ্রেয়স্কর। মহাজনেরা কহেন শ্রীমদ্ভগবদ্গীতা পাঠ করিলে সকলশাস্ত্রপাঠের ফল লাভ হয়। ২।

জপ্যেনৈব তু সংসিধ্যেদ্ ব্রাহ্মণো নাত্রসংশয়ঃ।
কুর্যাদন্যন্ন বা কুর্যান্মৈত্রো ব্রাহ্মণ উচ্যতে ॥৩॥

ব্রাহ্মণ কেবল জপদ্বারা সিদ্ধি লাভ করিতে পারেন। ইহাতে অনুমাত্র সংশয় নাই। সকলের সহিত মিত্রভাবাপন্ন হইলে তিনি অন্য কোন কার্যের অনুষ্ঠান করুণ বা না করুণ তাঁহাকে যথার্থ ব্রাহ্মণ বলিয়া নির্দেশ করা যায়। ৩।

## ষষ্ঠোঽধ্যায়ঃ।

সর্বমন্ত্রপ্রয়োগেষু প্রণবঃ প্রথমঃ স্মৃতঃ।
তেন সংপরিপূর্ণং যৎ তৎ পূর্ণং কর্ম নেতরৎ ॥১॥

সমুদায় মন্ত্রের প্রয়োগকালে প্রথমে প্রণব উচ্চারণ করিবে। যেহেতু প্রণবযুক্তমন্ত্রদ্বারা কর্ম সফল হয়। অন্যথা সফল হয় না। ১।

ওঙ্কারং পূর্বমুচ্চার্য ভূর্ভুবঃস্বস্তথৈব চ।
গায়ত্রী প্রণবশ্চান্তে জপে চৈবমুদাহৃতম্ ॥২॥

পূর্বে প্রণব ও ভূঃ ভুবঃ স্বঃ পরে গায়ত্রী ও প্রণব উচ্চারণ করিবে। গায়ত্রীজপের এই প্রণালী। ২।

অকারঞ্চাপ্যুকারঞ্চ মকারঞ্চ প্রজাপতিঃ।
বেদত্রয়ান্নিরদুহদ্ভূর্ভুবঃস্বরিতীতি চ ॥৩॥

প্রজাপতি প্রণবের অবয়বভূত অকার উকার ও মকার এবং ভূঃ ভুবঃ স্বঃ এই তিন মহাব্যাহৃতি ঋক্ যজু ও সাম এই তিন বেদহইতে যথাক্রমে উদ্ধার করিয়াছেন। ৩।

ত্রিভ্য এব তু বেদেভ্যঃ পাদং পাদমদূদুহৎ।
তদিত্যৃচোঽস্যাঃ সাবিত্র্যাঃ পরমেষ্ঠী প্রজাপতিঃ ॥৪॥

পরমেষ্ঠী প্রজাপতি তৎ ইত্যাদি গায়ত্রীমন্ত্রের এক এক পাদ ঋক্ যজু ও সাম এই তিন বেদহইতে যথাক্রমে উদ্ধার করিয়াছেন। ৪।

এতদক্ষরমেতাঞ্চ জপন্ ব্যাহৃতিপূর্বিকাম্।
সন্ধ্যয়োর্বেদবিদ্বিপ্রো বেদপুণ্যেন যুজ্যতে ॥৫॥

এই প্রণব ও ব্যাহৃতিপূর্বিকা গায়ত্রী উভয় সন্ধ্যাকালে জপ করিলে বেদবিৎ ব্রাহ্মণাদি বেদপাঠের পুণ্য লাভ করেন। ৫।

সহস্রকৃত্বস্ত্বভ্যস্য বহিরেতত্ত্রিকং দ্বিজঃ।
মহতোঽপ্যেনসো মাসাৎ ত্বচেবাহির্বিমুচ্যতে ॥৬॥

দ্বিজাতি প্রণব ব্যাহৃতি ও গায়ত্রী গ্রামের বাহিরে নদীতীরে বা অরণ্যাদিতে প্রতিদিন সহস্র বার জপ করিলে সর্পের নির্মোকমুক্তির ন্যায় এক মাসে মহাপাপহইতে মুক্ত হন। ৬।

এতয়র্চাবিসংযুক্তঃ কালে চ ক্রিয়য়া স্বয়া।
ব্রহ্মক্ষত্রিয়বিড়্যোনির্গর্হণাং যাতি সাধুষু ॥৭॥

ব্রাহ্মণ ক্ষত্রিয় ও বৈশ্য গায়ত্রীজপ ও যথাকালে স্বীয় ক্রীয়া না করিলে সজ্জনের নিন্দাভাজন হন। ৭।

ওঙ্কারপূর্বিকাস্তিস্রো মহাব্যাহৃতয়োঽব্যয়াঃ।
ত্রিপদা চৈব সাবিত্রী বিজ্ঞেয়ং ব্রহ্মণো মুখম্ ॥৮॥

প্রণবপূর্বিকা তিন অব্যয়া মহাব্যাহৃতি ও ত্রিপদা গায়ত্রী ব্রহ্মপ্রাপ্তির উপায়। ৮।

যোঽধীতেঽহন্যহন্যেতাং ত্রীণি বর্ষাণ্যতন্দ্রিতঃ।
স ব্রহ্ম পরমভ্যেতি বায়ুভূতঃ খমূর্তিমান্ ॥৯॥

যে দ্বিজ তিন বৎসর অনলস হইয়া প্রতিদিন এই মন্ত্র জপ করেন। তিনি পরব্রহ্মকে প্রাপ্ত হন। বায়ুর ন্যায় কামচর হন। এবং দিব্যদেহ লাভ করেন। ৯।

একাক্ষরং পরং ব্রহ্ম প্রাণায়ামাঃ পরং তপঃ।
সাবিত্র্যাস্তু পরং নাস্তি মৌনাৎ সত্যং বিশিষ্যতে ॥ ১০ ॥

একাক্ষর প্রণব পরব্রহ্মের স্বরূপ। প্রাণায়াম পরম তপস্যা। গায়ত্রীহইতে শ্রেষ্ঠ মন্ত্র আর নাই। মৌনাবলম্বন অপেক্ষা সত্যকথন শ্রেষ্ঠ। ১০।

ক্ষরন্তি সর্বা বৈদিক্যো জুহোতি যজতি ক্রিয়াঃ।
অক্ষরন্ত্বক্ষরং জ্ঞেয়ং ব্রহ্ম চৈব প্রজাপতিঃ ॥১১॥

সমুদায় বৈদিক হোমযাগাদি ক্রিয়া কালে বিনাশ প্রাপ্ত হয়। কিন্তু প্রণব অব্যয় এবং প্রজাপতি ব্রহ্মের স্বরূপ। ১১।

সাবিত্রীমাত্রসারোঽপি বরং বিপ্রঃ সুযন্ত্রিতঃ।
নাযন্ত্রিতস্ত্রিবেদোঽপি সর্বাশী সর্ববিক্রয়ী ॥ ১২ ॥

আচারহীন নিষিদ্ধভোজী ও নিষিদ্ধবিক্রয়ী ত্রিবেদবেত্তা অপেক্ষা সদাচারসম্পন্ন সাবিত্রীমাত্রবেত্তা ব্রাহ্মণাদি শ্রেষ্ঠ। ১২।

আচারহীনং ন পুনন্তি বেদা
যদ্যপ্যধীতাঃ সহষড়্‌ভিরঙ্গৈঃ।
ছন্দাংস্যেনং মৃত্যুকালে ত্যজন্তি
নীড়ং শকুন্তা ইব জাতপক্ষাঃ ॥ ১৩ ॥

শ্রুতিগণ ষড়ঙ্গের সহিত অধীত হইলেও আচারহীন ব্যক্তিকে বিশুদ্ধ করিতে পারেন না। ছন্দোগণ জাতপক্ষ বিহঙ্গের নীড়পরিত্যাগের ন্যায় সে ব্যক্তিকে মৃত্যুকালে পরিত্যাগ করিয়া থাকেন। ১৩।

শ্রুতি ও ছন্দঃ বেদের পর্য্যায়। ১৩।

# সপ্তমোঽধ্যায়ঃ।

প্রণবো ব্যাহৃতয়শ্চৈব নিত্যং ব্রহ্মসনাতনম্॥ ১॥

প্রণব ও ব্যাহৃতিচয় পরব্রহ্মের স্বরূপ। ১।

তৎসবিতুর্বরেণ্যং ভর্গো দেবস্য ধীমহি। ধিয়ো যো নঃ প্রচোদয়াৎ ॥২॥

তৎ। সবিতুঃ। বরেণ্যং। ভর্গঃ। দেবস্য। ধীমহি। ধিয়ঃ। যঃ। নঃ। প্রচোদয়াৎ॥ ২॥

সায়ণভাষ্যম্। যঃ সবিতা দেবো নোঽস্মাকং ধিয়ঃ কর্ম্মাণি ধর্ম্মাদি-বিষয়া বা বুদ্ধীঃ প্রচোদয়াৎ প্রেরয়েৎ তত্তস্য দেবস্য সবিতুঃ সর্বান্তর্যামিতয়া প্রেরকস্য জগৎস্রষ্টুঃ পরমেশ্বরস্য বরেণ্যং সর্বৈরুপাস্যতয়া জ্ঞেয়তয়া চ সম্ভজনীয়ং ভর্গোঽবিদ্যাতৎকার্যয়োর্ভর্জনাদ্ভর্গঃ স্বয়ং জ্যোতিঃ পরব্রহ্মাত্মকং তেজো ধীমহি। বয়ং ধ্যায়ামঃ॥ ২॥

যিনি আমাদের ধীশক্তি প্রেরণ করেন। আমরা সেই সবিতা দেবের বরণীয় তেজঃ ধ্যান করি। ২।

সবিতা জগৎস্রষ্টা পরমেশ্বর। ২।

স্ত্রী ও শূদ্রের গায়ত্রীমন্ত্রে অধিকার নাই (১)। ২।

(১) নৃসিংহপূর্বতাপনীয়োপনিষৎ ১। ৩।

# অষ্টমোঽধ্যায়ঃ

দ্বাপরান্তে নারদো ব্রহ্মাণং জগাম কথং ভগবন্ গাং পর্যটন্ কলিং সন্তরেয়মিতি। স হোবাচ ব্রহ্মা সাধু পৃষ্টোঽস্মি সর্বশ্রুতিরহস্যং গোপ্যং তচ্ছৃণু যেন কলিসংসারং তরিষ্যসি। ভগবত আদিপুরুষস্য নারায়ণস্য নামোচ্চারণমাত্রেণ নির্ধূতকলির্ভবতীতি॥

নারদঃ পুনঃ পপ্রচ্ছ তন্নাম কিমিতি। স হোবাচ হিরণ্যগর্ভঃ।

হরে রাম হরে রাম রাম রাম হরে হরে।
হরে কৃষ্ণ হরে কৃষ্ণ কৃষ্ণ কৃষ্ণ হরে হরে॥
ইতি ষোড়শকং নাম্নাং কলিকল্মষনাশনম্।
নাতঃ পরতরোপায়ঃ সর্ববেদেষু দৃশ্যতে॥

ষোড়শকলাঽঽবৃতস্য জীবস্যাবরণবিনাশনম্। ততঃ প্রকাশতে পরং ব্রহ্ম মেঘাপায়ে রবিরশ্মিমণ্ডলীবেতি॥

পুনর্নারদঃ পপ্রচ্ছ ভগবন্ কোঽস্য বিধিরিতি। তং হোবাচ নাস্য বিধিরিতি। সর্বদা শুচিরশুচির্বা পঠন্ ব্রাহ্মণঃ সলোকতাং সমীপতাং সরূপতাং সাযুজ্যতামেতি। যদাঽস্য ষোড়শীকস্য সার্ধত্রিকোটীর্জপতি তদা ব্রহ্মহত্যাং তরতি। তরতি বীরহত্যাম্। স্বর্ণস্তেয়াৎ পূতো ভবতি।

বৃষলীগমনাৎ পূতো ভবতি। পিতৃদেবমনুষ্যাণামপকারাৎ পূতো ভবতি। সর্বধর্মপরিত্যাগপাপাৎ সদ্যঃ শুচিতামাপ্নুয়াৎ। সদ্যো মুচ্যতে সদ্যো মুচ্যতে ॥ ১ ॥

দ্বাপরের শেষে দেবর্ষি নারদ পৃথিবী পর্যটন করিয়া ব্রহ্মার নিকট উপস্থিত হইয়া জিজ্ঞাসা করিলেন ভগবন্ কলির পাপ-হইতে কি প্রকারে নিস্তার পাওয়া যাইবে। ব্রহ্মা কহিলেন উত্তম কথাই জিজ্ঞাসা করিয়াছ। যে উপায়ে কলির পাপহইতে নিস্তার পাইবে সমুদায় বেদের সেই নিগূঢ় রহস্য শ্রবণ কর। আদিপুরুষ ভগবান্ নারায়ণের নামোচ্চারণমাত্র কলির পাপ দূর হইবে।

নারদ পুনর্বার জিজ্ঞাসা করিলেন সেই নামটী কি; ব্রহ্মা কহিলেন।

হরে রাম হরে রাম রাম রাম হরে হরে
হরে কৃষ্ণ হরে কৃষ্ণ কৃষ্ণ কৃষ্ণ হরে হরে ॥

এই ষোড়শ নামই কলির পাপনাশক। এতদপেক্ষা শ্রেষ্ঠ উপায় বেদে আর দেখা যায় না।

এই নামই দেহধারী জীবের মোহাবরণবিনাশের উপায়। যেমন মেঘ দূর হইলে সূর্যকিরণ প্রকাশ হয়। সেইরূপ মোহাবরণ দূর হইলে পরব্রহ্ম প্রকাশ হন।

নারদ পুনর্বার জিজ্ঞাসা করিলেন ভগবন্ ইহার বিধি কি। ব্রহ্মা কহিলেন ইহার কোন বিধি নাই। দ্বিজাতি

পবিত্র বা অপবিত্র হউন সর্বদা এই নাম জপ করিলে সালোক্য সামীপ্য সারূপ্য বা সাযুজ্য লাভ করিতে পারেন। এই নাম সার্ধত্রিকোটী জপ করিলে ব্রহ্মহত্যা বীরহত্যা ও স্বুবর্ণাপ-হরণের পাপহইতে নিস্তার পায়। পরস্ত্রীগমনের পাপহইতে নিস্তার পায়। পিতৃগণ দেবগণ ও মনুষ্যগণের অপকাররূপ পাপ-হইতে নিস্তার পায়। এমন কি সর্বধর্মপরিত্যাগরূপ পাপহইতে তৎক্ষণাৎ মুক্ত হয়। তৎক্ষণাৎ মুক্ত হয়। তৎক্ষণাৎ মুক্ত হয়। ১।

## শ্রীকৃষ্ণচৈতন্যদেবের উপদেশ।

আপনে সভারে প্রভু করে উপদেশ।
কৃষ্ণনাম মহামন্ত্র শুনহ বিশেষ॥
হরে কৃষ্ণ হরে কৃষ্ণ কৃষ্ণ কৃষ্ণ হরে হরে।
হরে রাম হরে রাম রাম রাম হরে হরে (১)॥
প্রভু বোলে কহিলাঙ এই মহামন্ত্র।
ইহা গিয়া জপ সভে করিয়া নির্বন্ধ॥
ইহা হৈতে সর্বসিদ্ধি হইব সভার।
সর্বক্ষণ বোল ইথে বিধি নাহি আর (২)॥ ১॥

উল্লিখিত দুইটী ষোড়শনামাত্মক মন্ত্রের প্রথমটীতে দ্বিজাতি বিনা অন্যের অধিকার নাই। কিন্তু দ্বিতীয়টীতে কি স্ত্রী কি শূদ্র কি দ্বিজাতি সকলেরই অধিকার আছে। ১।

(১) রাধাতন্ত্র ২।
(২) শ্রীচৈতন্যভাগবত ২।২৩।

# নবমোঽধ্যায়ঃ ।

যত্র যত্র গৃহে গ্রামে বনে বা তুলসী ভবেৎ ।
তত্র তত্র জগৎস্বামী প্রীতাত্মা চ বসেদ্ধরিঃ ॥ ১ ॥

গৃহ গ্রাম অথবা বন যে যে স্থানে তুলসী থাকেন। সেই সেই স্থানে জগৎস্বামী হরি প্রীতমনে অবস্থিতি করেন। ১।

রোপণাৎ পালনাৎ সেকাদ্দর্শনাৎ স্পর্শনান্নৃণাম্ ।
তুলসী দহতে পাপং বাঙ্মনঃকায়সঞ্চিতম্ ॥ ২ ॥

তুলসীর রোপণ পালন জলসেক দর্শন ও স্পর্শনদ্বারা মানবগণের কায়িক বাচনিক ও মানসিক পাপ নষ্ট হয়। ২।

স স্নাতঃ সর্বতীর্থেষু সর্বযজ্ঞেষু দীক্ষিতঃ ।
তুলসীপত্রতোয়েন যোঽভিষেকং সমাচরেৎ ॥ ৩ ॥

যে ব্যক্তি তুলসীপত্রের জলদ্বারা স্নান করেন। তিনি সকলতীর্থস্নান ও সকলযজ্ঞদীক্ষার ফল লাভ করেন। ৩।

তুলসীপত্রতোয়ঞ্চ মৃত্যুকালে চ যো লভেৎ ।
স মুচ্যতে সর্বপাপাদ্ বিষ্ণুলোকং স গচ্ছতি ॥ ৪ ॥

যে ব্যক্তি মৃত্যুকালে তুলসীপত্রের জল প্রাপ্ত হন। তিনি সকল পাপহইতে মুক্ত হইয়া বিষ্ণুলোকে গমন করেন। ৪।

নিত্যং যস্তুলসীতোয়ং ভুঙ্‌ক্তে ভক্ত্যা চ মানবঃ ।
স এব জীবন্মুক্তশ্চ গঙ্গাস্নানফলং লভেৎ ॥ ৫ ॥

যে ব্যক্তি প্রতিদিন তুলসীর জল ভক্তিপূর্ব্বক পান করেন। তিনি গঙ্গাস্নানের ফল লাভ করেন এবং জীবন্মুক্ত হন। ৫।

পূর্ণিমায়ামমায়াঞ্চ দ্বাদশ্যাং রবিসংক্রমে।
তৈলাভ্যঙ্গে চাস্নাতে চ মধ্যাহ্নে নিশি সন্ধ্যয়োঃ ॥ ৬ ॥
অশৌচেঽশুচিকালে বা রাত্রিবাসোঽন্বিতে নরাঃ।
তুলসীং যে বিচিন্বন্তি তে ছিন্দন্তি হরেঃ শিরঃ ॥ ৭ ॥

পূর্ণিমা অমাবস্যা দ্বাদশী ও রবিসংক্রান্তিতে। তৈল মর্দন করিয়া স্নান না করিয়া। মধ্যাহ্ন রাত্রি ও উভয় সন্ধ্যাকালে। অশৌচ ও অশুচিকালে। অথবা রাত্রিবাস পরিধান করিয়া যে ব্যক্তি তুলসী চয়ন করেন। তিনি হরির শিরশ্ছেদন করেন। ৬।৭।

ত্রিরাত্রং তুলসীপত্রং শুদ্ধং পর্য্যুষিতং সতি।
শ্রাদ্ধে ব্রতে বা দানে বা প্রতিষ্ঠায়াং সুরার্চনে ॥ ৮ ॥

হে সতি তুলসীপত্র ত্রিরাত্র পর্য্যুষিত অর্থাৎ বাসি হইলেও শ্রাদ্ধ ব্রত দান প্রতিষ্ঠা বা দেবার্চনে শুদ্ধ। ৮।

ভূগতং তোয়পতিতং যদ্দত্তং বিষ্ণবে সতি।
শুদ্ধন্তু তুলসীপত্রং ক্ষালনাদন্য কর্ম্মণি ॥ ৯ ॥

হে সতি বিষ্ণুর উদ্দেশে সমর্পিত তুলসীপত্র মৃত্তিকা অথবা জলে পতিত হইলেও প্রক্ষালন করিলেই অন্য কর্ম্মের নিমিত্ত শুদ্ধ হয়। ৯।

---

# দশমোঽধ্যায়ঃ ।

তে দেশাস্তে জনপদাস্তে শৈলাস্তেঽপি চাশ্রমাঃ ।
পুণ্যাস্ত্রিপথগা যেষাং মধ্যে নিত্যং সরিদ্বরা ॥ ১ ॥

সরিদ্বরা গঙ্গা যে সকল দেশ রাজ্য পর্বত ও আশ্রমের মধ্য-দিয়া প্রবাহিত হইতেছেন। সে সমুদায়কেই পরম পবিত্র বলিয়া নির্দেশ করা যায়। ১।

তপসা ব্রহ্মচর্যেণ যজ্ঞৈস্ত্যাগেন বা পুনঃ ।
গতিং তাং ন লভেজ্জন্তুর্গঙ্গাং সংসেব্য যাং লভেৎ ॥২॥

প্রাণিগণ গঙ্গার আরাধনা করিয়া যে গতি লাভ করিতে পারে। তপস্যা ব্রহ্মচর্য যজ্ঞ ও দানদ্বারা তাহা লাভের সম্ভাবনা নাই। ২।

স্নাতানাং তত্র পয়সি গাঙ্গেয়ে নিয়তাত্মনাম্ ।
তুষ্টির্ভবতি যা পুংসাং ন সা ক্রতু শতৈরপি ॥ ৩ ॥

গঙ্গাজলে স্নান করিলে সংযতেন্দ্রিয় জনগণের যেরূপ পরিতোষ লাভ হয়। শত শত যজ্ঞের অনুষ্ঠান করিলেও সেরূপ পরিতোষলাভের সম্ভাবনা নাই। ৩।

অপহৃত্য তমস্তীব্রং যথা ভাত্যুদয়ে রবিঃ ।
তথাপহৃত্য পাপ্মানং ভাতি গঙ্গাজলাপ্লুতঃ ॥ ৪ ॥

যেমন দিবাকর উদয়কালে প্রগাঢ় অন্ধকার তিরোহিত করিয়া সুশোভিত হন। সেইরূপ মনুষ্য গঙ্গাজলে স্নান করিয়া পাপশূন্য হইয়া বিরাজ করে। ৪।

অগ্নিং প্রাপ্য যথা বিপ্র তূলরাশির্বিনশ্যতি
তথা গঙ্গাবগাহশ্চ সর্বপাপং ব্যপোহতি ॥ ৫ ॥

হে বিপ্র যেমন তূলরাশি অগ্নিসংযোগে ভস্মীভূত হয়। সেইরূপ গঙ্গাজলে অবগাহন জীবের সমুদায় পাপ বিনষ্ট করে। ৫।

যস্তু সূর্যাংশুসন্তপ্তং গাঙ্গেয়ং সলিলং পিবেৎ।
সদ্যো নীহারনির্মুক্তঃ পাবকাদ্ধি বিশিষ্যতে ॥ ৬ ॥

যে ব্যক্তি সূর্যকিরণসন্তপ্ত গঙ্গাজল পান করেন। তিনি তৎক্ষণাৎ পাপমুক্ত হইয়া পরম পবিত্র অগ্নিহইতেও অধিকতর পবিত্র হন। ৬।

গঙ্গা গঙ্গেতি যো ব্রুয়াৎ যোজনানাং শতৈরপি।
মুচ্যতে সর্বপাপেভ্যো বিষ্ণুলোকং স গচ্ছতি ॥ ৭ ॥

যে ব্যক্তি শত শত যোজন দূরহইতেও গঙ্গা গঙ্গা এই নাম উচ্চারণ করেন। তিনি সমুদায় পাপহইতে মুক্ত হইয়া বিষ্ণুলোকে গমন করেন। ৭।

ত্যজেৎ পর্যুষিতং পুষ্পং ত্যজেৎ পর্যুষিতং জলম্।
ন ত্যজেজ্জাহ্নবীতোয়ং তুলসীদলপঙ্কজম্ ॥ ৮ ॥

পর্যুষিত অর্থাৎ বাসি পুষ্প ও জল পরিত্যাগ করিবে। কিন্তু পর্যুষিত গঙ্গাজল তুলসীপত্র ও পদ্মপুষ্প পরিত্যাগ করিবে না। ৮।

সর্বং গঙ্গাসমং তোয়ং রাহুগ্রস্তে দিবাকরে।
সোমগ্রহে তথৈবোক্তং স্নানদানাদিকর্ম্মসু ॥ ৯ ॥

সূর্যগ্রহণ ও চন্দ্রগ্রহণের কালে সমুদায় জল স্নানদানাদি কর্মে গঙ্গাজলের সমান পবিত্র হয়। ৯।

# একাদশোঽধ্যায়ঃ

ন হিংস্যাৎ সর্বভূতানি মৈত্রায়ণগতশ্চরেৎ।
নেদং জন্মসমাসাদ্য বৈরং কুর্বীত কেনচিৎ ॥ ১ ॥

কোন প্রাণীর হিংসা করা কর্তব্য নহে। সকলের সহিত মিত্রের ন্যায় ব্যবহার করা উচিত। এই দুর্লভ জন্ম লাভ করিয়া কাহারও সহিত শত্রুতাচরণ করা বিধেয় নহে। ১।

অহিংসা পরমো ধর্মস্তথাঽহিংসা পরং তপঃ।
অহিংসা পরমং সত্যং যতো ধর্মঃ প্রবর্ততে ॥ ২ ॥

অহিংসাই পরম ধর্ম। অহিংসাই উৎকৃষ্ট তপস্যা। অহিংসাই সত্যস্বরূপ। অহিংসাহইতেই ধর্ম প্রবর্তিত হয়। ২।

# দ্বাদশোঽধ্যায়ঃ।

সা মা সত্যোক্তিঃ পরি পাতু বিশ্বতো দ্যাবা চ
যত্র ততনন্নহানি চ।
বিশ্বমন্যন্নি বিশতে যদেজতি বিশ্বাহাপো
বিশ্বাহোদেতি সূর্যঃ ॥ ১ ॥

সা। মা। সত্যঽউক্তিঃ। পরি। পাতু। বিশ্বতঃ। দ্যাবা। চ। যত্র। ততনন্। অহানি। চ। বিশ্বং। অন্যৎ। নি। বিশতে। যৎ। এজতি। বিশ্বাহা। আপঃ। বিশ্বাহা। উৎ। এতি। সূর্যঃ ॥ ১ ॥

সায়ণভাষ্যম্। সা সত্যোক্তিস্তং সত্যবচনং মা মাং বিশ্বতঃ সর্বতঃ পরি পাতু। পরিরক্ষতু। যয়া সত্যোক্ত্যা যত্র যস্মিন্ দেশে দ্যাবা চ দ্যাবাপৃথিব্যাবহানি রাত্রয়শ্চ ততনন্ অতন্বন্ তত্র বিশ্বং সর্বমন্যদ্ভূতজাতং নিবিশতে। বিশ্রাম্যতি। যদেতদ্ভূতজাতমেজতি কম্পতে বিশ্বাহা সর্বদাপশ্চ স্যন্দতে বিশ্বাহা সর্বদা সূর্যশ্চোদেতি। সা সত্যোক্তির্মাং পরিপাত্বিত্যর্থঃ ॥ ১ ॥

সেই যে সত্যবাক্য আকাশ এবং দিবা যাঁহাকে অবলম্বন করিয়া বর্তমান আছে। বিশ্বভুবন এবং প্রাণীবর্গ যাঁহার আশ্রিত। যাঁহার প্রভাবে প্রতিদিন জল প্রবাহিত হইতেছে এবং সূর্যদেব উদয় হইতেছেন। সেই সত্যবাক্য যেন আমাকে সকল বিষয়ে রক্ষা করেন। ১।

সত্যমেকপদং ব্রহ্ম সত্যে ধর্মঃ প্রতিষ্ঠিতঃ।
সত্যমেবাক্ষয়া বেদাঃ সত্যেনাবাপ্যতে পরম্ ॥ ২ ॥

সত্যই প্রণবস্বরূপ ব্রহ্ম। সত্যে ধর্ম প্রতিষ্ঠিত রহিয়াছে। সত্যই অক্ষয় বেদ। এবং সত্যের প্রভাবে পরমপদ লাভ হয়। ২।

অশ্বমেধসহস্রঞ্চ সত্যঞ্চ তুলয়া ধৃতম্।
অশ্বমেধসহস্রাদ্ধি সত্যমেব বিশিষ্যতে ॥ ৩ ॥

তুলাদণ্ডের একদিকে সহস্র অশ্বমেধ ও অপর দিকে সত্য আরোপিত করিলে সহস্র অশ্বমেধ যজ্ঞ অপেক্ষা সত্যই গুরুতর হইয়া উঠে। ৩।

সত্যেন সূর্যস্তপতি সত্যেনাগ্নিঃ প্রদীপ্যতে।
সত্যেন মরুতো বান্তি সর্বং সত্যে প্রতিষ্ঠিতম্ ॥ ৪ ॥

সত্যপ্রভাবেই সূর্যদেব উত্তাপ প্রদান করিতেছেন। এবং সত্যপ্রভাবেই অগ্নি প্রজ্জ্বলিত ও বায়ু প্রবাহিত হইতেছেন। ফলতঃ সমুদায় জগৎ সত্যে প্রতিষ্ঠিত রহিয়াছে। ৪।

নাস্তি সত্যাৎ পরো ধর্মো নানৃতাৎ পাতকং পরম্।
স্থিতির্হি সত্যং ধর্মস্য তস্মাৎ সত্যং ন লোপয়েৎ ॥ ৫ ॥

সত্য অপেক্ষা উৎকৃষ্ট ধর্ম ও মিথ্যা অপেক্ষা মহাপাতক আর কিছুই নাই। সত্যই ধর্মের আধার। অতএব সত্যের লোপ করা কর্তব্য নহে। ৫।

সত্যং ব্রূয়াৎ প্রিয়ং ব্রূয়ান্নব্রূয়াৎ সত্যমপ্রিয়ম্।
প্রিয়ঞ্চ নানৃতং ব্রূয়াদেষ ধর্মঃ সনাতনঃ ॥ ৬ ॥

একাদশেন্দ্রিয়াণ্যাহুর্যানি পূর্বে মনীষিণঃ।
তানি সম্যক্ প্রবক্ষ্যামি যথাবদনুপূর্বশঃ ॥ ২ ॥

পূর্বে পণ্ডিতেরা যে একাদশ ইন্দ্রিয়ের কথা কহিয়া গিয়াছেন। তাহা আমি আনুপূর্বিক সবিস্তার বর্ণন করিতেছি। ২।

শ্রোত্রং ত্বক্ চক্ষুষী জিহ্বা নাসিকা চৈব পঞ্চমী।
পায়ূপস্থং হস্তপাদং বাক্ চৈব দশমী স্মৃতা ॥ ৩ ॥

কর্ণ ত্বক্ চক্ষুঃ জিহ্বা নাসিকা এই পাঁচ। এবং পায়ু উপস্থ হস্ত পদ বাক্ এই পাঁচ। উভয়ে দশ ইন্দ্রিয় জানিবে। ৩।

বুদ্ধীন্দ্রিয়াণি পঞ্চৈষাং শ্রোত্রাদীন্যনুপূর্বশঃ।
কর্মেন্দ্রিয়াণি পঞ্চৈষাং পায্বাদীনি প্রচক্ষতে ॥ ৪ ॥

ইহাদের মধ্যে যথাক্রমে কর্ণাদি পাঁচটীকে জ্ঞানেন্দ্রিয় এবং পায়ু প্রভৃতি পাঁচটীকে কর্মেন্দ্রিয় কহে। ৪।

একাদশং মনো জ্ঞেয়ং স্বগুণেনোভয়াত্মকম্।
যস্মিন্ জিতে জিতাবেতৌ ভবতঃ পঞ্চকৌ গণৌ ॥৫॥

মনকে একাদশ ইন্দ্রিয় বলিয়া জানিবে। ইহা স্বীয় গুণে উভয় প্রকার ইন্দ্রিয়ের প্রবর্তকস্বরূপ। ইহাকে জয় করিতে পারিলেই উভয় ইন্দ্রিয়পঞ্চককে জয় করা যায়। ৫।

ইন্দ্রিয়াণাং প্রসঙ্গেন দোষমৃচ্ছত্যসংশয়ম্।
সংনিয়ম্য তু তান্যেব ততঃ সিদ্ধিং নিযচ্ছতি ॥ ৬ ॥

লোকে ইন্দ্রিয়গণের বিষয়সংসর্গদ্বারা দোষ প্রাপ্ত হইয়া থাকে। ইহাতে সন্দেহ নাই। কিন্তু তাহাদিগকে সম্যগ্‌রূপে জয় করিলে তাহাহইতেই সিদ্ধি লাভ করিতে পারে। ৬।

ন জাতু কামঃ কামানামুপভোগেন শাম্যতি।
হবিষা কৃষ্ণবর্ত্মেব ভূয় এবাভিবর্ধতে॥ ৭॥

বিষয়সকলের উপভোগদ্বারা কখনও অভিলাষের উপশম হয় না। প্রত্যুত ঘৃতদানে বহ্নির ন্যায় ক্রমশঃ বৃদ্ধি হয়। ৭।

যশ্চৈতান্ প্রাপ্নুয়াৎ সর্বান্ যশ্চৈতান্ কেবলাংস্ত্যজেৎ।
প্রাপণাৎ সর্বকামাণাং পরিত্যাগো বিশিষ্যতে॥ ৮॥

যে ব্যক্তি সমস্ত কাম্যবস্তু প্রাপ্ত হন। এবং যে ব্যক্তি সে সমুদায় পরিত্যাগ করেন। এই উভয়ের কার্যের মধ্যে সমস্ত কাম্যবস্তুর প্রাপ্তি অপেক্ষা ত্যাগ শ্রেষ্ঠ। ৮।

ন তথৈতানি শক্যন্তে সংনিয়ন্তুমসেবয়া।
বিষয়েষু প্রজুষ্টানি যথা জ্ঞানেন নিত্যশঃ॥ ৯॥

বিষয়ে প্রসক্ত ইন্দ্রিয়গণকে সর্বদা জ্ঞানালোচনাদ্বারা যত সংযত করিতে পারা যায়। বিষয় সেবা করিতে না দিয়া তত সংযত করিতে পারা যায় না। ৯।

বেদাস্ত্যাগশ্চ যজ্ঞাশ্চ নিয়মাশ্চ তপাংসি চ।
ন বিপ্রদুষ্টভাবস্য সিদ্ধিং গচ্ছন্তি কর্হিচিৎ॥ ১০॥

বেদপাঠ দান যজ্ঞ নিয়ম ও তপস্যা কোন কালেও বিষয়-সেবাসঙ্কল্পশীল ব্যক্তিকে ইষ্ট ফল প্রদান করে না। ১০।

শ্রুত্বা স্পৃষ্ট্বা চ দৃষ্ট্বা চ ভুক্ত্বা ঘ্রাত্বা চ যো নরঃ।
ন হৃষ্যতি গ্লায়তি বা স বিজ্ঞেয়ো জিতেন্দ্রিয়ঃ॥ ১১॥

যে ব্যক্তি প্রিয় বা অপ্রিয় বিষয় শ্রবণ স্পর্শন দর্শন ভোজন অথবা আঘ্রাণ করিয়া হর্ষ বা গ্লানি বোধ করেন না। তাঁহাকেই জিতেন্দ্রিয় কহে। ১১।

ইন্দ্রিয়াণান্তু সর্ব্বেষাং যদ্যেকং ক্ষরতীন্দ্রিয়ম্।
তেনাস্য ক্ষরতি প্রজ্ঞা দৃতেঃ পাত্রাদিবোদকম্॥ ১২॥

যদি কোন ব্যক্তির সমুদায় ইন্দ্রিয়ের মধ্যে একটীরও ক্ষরণ হয়। তাহা হইলে একচ্ছিদ্রবিশিষ্ট চর্ম্মপাত্রের উদকের ন্যায় সেই ব্যক্তির প্রজ্ঞার ক্ষরণ হয়। ১২।

বশেকৃত্যেন্দ্রিয়গ্রামং সংযম্য চ মনস্তথা।
সর্ব্বান্ সংসাধয়েদর্থানক্ষিণ্বন্ যোগতস্তনূম্॥ ১৩॥

বহিরিন্দ্রিয়গণকে বশীভূত ও মনকে সংযত করিয়া এবং শরীরকে ক্লেশ না দিয়া উপায়বলে সমুদায় পুরুষার্থের সাধন করিবে। ১৩।

দহ্যন্তে ধ্মায়মানানাং ধাতূনাং হি যথা মলাঃ।
তথেন্দ্রিয়াণাং দহ্যন্তে দোষাঃ প্রাণস্য নিগ্রহাৎ॥ ১৪।

যেমন অগ্নির উত্তাপদ্বারা ধাতুর মল দগ্ধ হয়। সেইরূপ প্রাণায়ামদ্বারা ইন্দ্রিয়গণের দোষ দগ্ধ হইয়া যায়। ১৪।

প্রাণায়ামৈর্দহেদ্দোষান্ ধারণাভিশ্চ কিল্বিষম্।
প্রত্যাহারেণ সংসর্গান্ ধ্যানেনাঽনীশ্বরান্ গুণান্ ॥১৫॥

প্রাণায়ামদ্বারা ইন্দ্রিয়গণের দোষ দগ্ধ করিবে। ধারণাদ্বারা পাপ নষ্ট করিবে। প্রত্যাহারদ্বারা বিষয়সম্পর্ক বারণ করিবে। এবং ধ্যানদ্বারা ক্রোধ লোভাদি অনীশ্বর গুণসকলকে জয় করিবে। ১৫।

প্রাণায়ামাদি গুরুর নিকট শিক্ষা করিতে হয়। নতুবা তাহাদ্বারা অসাধ্য ব্যাধি উৎপন্ন হয়। ১৫।

# পঞ্চদশোঽধ্যায়ঃ।

অনারোগ্যমনায়ুষ্যমস্বর্গ্যঞ্চাতিভোজনম্।
অপুণ্যং লোকবিদ্বিষ্টং তস্মাত্তৎ পরিবর্জয়েৎ ॥ ১ ॥

অতিভোজন অস্বাস্থ্যকর আয়ুঃক্ষয়কর স্বর্গপ্রতিবন্ধক অপুণ্য ও লোকনিন্দিত। অতএব তাহা পরিত্যাগ করিবে। ১।

হিতাশী স্যান্মিতাশী স্যাৎ কালভোজী জিতেন্দ্রিয়ঃ।
পশ্যন্ রোগান্ বহূন্ কষ্টান্ বুদ্ধিমান্ বিষমাশনাৎ ॥২॥

বিষম অশনহইতে বহুবিধ কষ্টকর রোগ উৎপন্ন হয়। অতএব বুদ্ধিমান্ ব্যক্তি যথাকালে হিতকর ও পরিমিত ভোজন করিবেন এবং সংযতেন্দ্রিয় হইবেন। ২।

মহাজনেরা কহেন রাত্রিতে লঘু ভোজন ইন্দ্রিয়সংযমের প্রকৃষ্ট উপায়। ২।

উচ্ছিষ্টমগুরোরভোজ্যম্। স্বমুচ্ছিষ্টমুচ্ছিষ্টোপহতঞ্চ॥৩॥

গুরু বিনা অন্যের উচ্ছিষ্ট। স্বীয় উচ্ছিষ্ট। এবং উচ্ছিষ্ট-দূষিত দ্রব্য ভোজন করিবে না। ৩।

লশুনং গৃঞ্জনঞ্চৈব পলাণ্ডুং কবকানি চ।
অভক্ষ্যাণি দ্বিজাতিনামমেধ্যপ্রভবানি চ॥ ৪॥

দ্বিজাতিগণ রসুন গাঁজর পেঁয়াজ ছত্রাক ও বিষ্ঠাদিজাত দ্রব্য ভোজন করিবেন না। ৪।

নাকৃত্বা প্রাণিনাং হিংসাং মাংসমুৎপদ্যতে ক্বচিৎ।
ন চ প্রাণিবধঃ স্বর্গ্যস্তস্মান্মাংসং বিবর্জয়েৎ॥ ৫॥

প্রাণিহিংসা না করিলে কখনও মাংস উৎপন্ন হয় না। প্রাণিবধ স্বর্গজনক নহে। অতএব মাংস ভক্ষণ করিবে না। ৫।

সমুৎপত্তিঞ্চ মাংসস্য বধবন্ধৌ চ দেহিনাম্।
প্রসমীক্ষ্য নিবর্ত্তেত সর্ব্বমাংসস্য ভক্ষণাৎ॥ ৬॥

শুক্রশোণিতহইতে মাংসের উৎপত্তি এবং দেহিগণের বধবন্ধনযন্ত্রণা পর্যালোচনা করিয়া কি বৈধ কি অবৈধ কোন মাংসই ভক্ষণ করিবে না। ৬।

বর্ষে বর্ষেঽশ্বমেধেন যো যজেত শতং সমাঃ।
মাংসানি চ ন খাদেদ্ যস্তয়োঃ পুণ্যফলং সমম্॥ ৭॥

যে ব্যক্তি শত বৎসর প্রতিবর্ষে অশ্বমেধ যজ্ঞের অনুষ্ঠান করেন। এবং যে ব্যক্তি যাবজ্জীবন মাংস ভক্ষণ না করেন। তাঁহাদের উভয়ের পুণ্যফল সমান। ৭।

ফলমূলাশনৈর্মেধ্যৈর্মুন্যন্নানাঞ্চ ভোজনৈঃ।
ন তৎ ফলমবাপ্নোতি যন্মাংসপরিবর্জনাৎ॥ ৮॥

মাংসভক্ষণ পরিত্যাগ করিলে যাদৃশ ফল লাভ হয়। পবিত্র ফল মূল ও মুনিজনসেবিত অন্ন ভোজন করিলে তাদৃশ ফল লাভ হয় না। ৮।

মাং স ভক্ষয়িতামুত্র যস্য মাংসমিহাদ্ম্যহম্।
এতন্মাংসস্য মাংসত্বং প্রবদন্তি মনীষিণঃ॥ ৯॥

আমি ইহলোকে যাহার মাংস ভক্ষণ করিতেছি। সে পরলোকে আমাকে ভক্ষণ করিবে। পণ্ডিতেরা কহেন ইহাই মাংসশব্দের ব্যুৎপত্তিগত অর্থ। ৯।

ন ভক্ষয়তি যো মাংসং ন চ হন্যান্ন ঘাতয়েৎ।
তন্মিত্রং সর্বভূতানাং মনুঃ স্বায়ম্ভুবোঽব্রবীৎ॥ ১০॥

স্বায়ম্ভুব মনু কহিয়া গিয়াছেন যে ব্যক্তি পশুহিংসা ও মাংসভোজনে পরাঙ্মুখ হন। তাঁহাকে সর্বভূতের মিত্র বলিয়া নির্দেশ করা যাইতে পারে। ১০।

অধৃষ্যঃ সর্বভূতানাং বিশ্বাস্যঃ সর্বজন্তুষু।
সাধূনাং সম্মতো নিত্যং ভবেন্মাংসং বিবর্জয়ন্॥ ১১॥

যে ব্যক্তি মাংস ভোজন না করেন। তিনি সর্বভূতের অধৃষ্য। সর্বজন্তুর বিশ্বাসপাত্র। এবং সাধুগণের সম্মানভাজন হন। ১১।

স্বমাংসং পরমাংসেন যো বর্ধয়িতুমিচ্ছতি।
নারদঃ প্রাহ ধর্মাত্মা নিয়তং সোহবসীদতি॥ ১২॥

ধর্মশীল দেবর্ষি নারদ কহিয়াছেন যে ব্যক্তি পরমাংসদ্বারা স্বীয় মাংস বর্ধিত করিতে ইচ্ছা করে। তাহাকে নিশ্চয়ই প্রতিনিয়ত ক্লেশ ভোগ করিতে হয়। ১২।

সুরা বৈ মলমন্নানাং পাপ্মা চ মলমুচ্যতে।
তস্মাৎ ব্রাহ্মণরাজন্যৌ বৈশ্যশ্চ ন সুরাং পিবেৎ॥১৩॥

সুরা অন্নের মল। পাপকেও মল কহে। অতএব ব্রাহ্মণ ক্ষত্রিয় ও বৈশ্যের সুরা পান করা অবিধেয়। ১৩।

গৌড়ী পৈষ্টী চ মাধ্বী চ বিজ্ঞেয়া ত্রিবিধা সুরা।
যথৈবৈকা তথা সর্বা ন পাতব্যা দ্বিজোত্তমৈঃ॥ ১৪॥

গৌড়ী পৈষ্টী ও মাধ্বীভেদে সুরা ত্রিবিধা। ইহারা তুল্য দোষাবহ। অতএব ব্রাহ্মণদিগের তাহা পান করা উচিত নহে। ১৪।

যক্ষরক্ষঃপিশাচান্নং মদ্যং মাংসং সুরাসবম্‌।
তদ্‌ ব্রাহ্মণেন নাত্তব্যং দেবানামশ্নতা হবিঃ॥ ১৫ ॥

সর্বপ্রকার মদ্য ও মাংস যক্ষ রাক্ষস ও পিশাচদিগের খাদ্য। তাহা দেবান্নভোজী ব্রাহ্মণের ভক্ষণ করা উচিত নহে। ১৫।

মহাজনেরা সর্বপ্রকার মাদকদ্রব্যই সেবন করিতে নিষেধ করেন। ১৫।

# ষোড়শোঽধ্যায়ঃ।

ব্রহ্মচর্য্যং পরো ধর্ম্মঃ॥ ১ ॥

ব্রহ্মচর্য পরম ধর্ম। ১।

মৈথুনস্য পরিত্যাগো ব্রহ্মচর্য্যং তদষ্টধা॥ ২ ॥

মৈথুনপরিত্যাগই ব্রহ্মচর্য। মৈথুন অষ্টপ্রকার। ২।

স্মরণং কীর্ত্তনং কেলিঃ প্রেক্ষণং গুহ্যভাষণম্‌।
সঙ্কল্পোঽধ্যবসায়শ্চ ক্রিয়ানিষ্পত্তিরেব চ।
এতন্মৈথুনমষ্টাঙ্গং প্রবদন্তি মনীষিণঃ॥ ৩ ॥

পণ্ডিতেরা স্ত্রীপুরুষের স্মরণ কীর্ত্তন কেলি প্রেক্ষণ গুহ্যভাষণ সঙ্কল্প অধ্যবসায় ও ক্রিয়ানিষ্পত্তি এই অষ্টাঙ্গযুক্ত ব্যাপারকে মৈথুন কহেন। ৩।

রেতো ন বিকিরেজ্জাতু ব্রহ্মব্রতধরঃ স্বয়ম্।
অবকীর্ণেঽবগাহ্যাপ্সু যতাসুস্ত্রিপদাং জপেৎ॥ ৪॥

ব্রহ্মচারী কখনও স্বয়ং শুক্রক্ষরণ করিবেন না। দৈবাৎ শুক্রক্ষরণ হইলে স্নান করিয়া প্রাণায়ামপূর্ব্বক গায়ত্রী জপ করিবেন। ৪।

যিনি প্রাণায়াম জানেন না তিনি কেবল গায়ত্রী জপ করিবেন। ৪।

মাত্রা স্বস্রা দুহিত্রা বা ন বিবিক্তাসনো ভবেৎ।
বলবানিন্দ্রিয়গ্রামো বিদ্বাংসমপি কর্ষতি॥ ৫॥

মাতা ভগিনী অথবা কন্যার সঙ্গেও নির্জ্জন স্থানে থাকিবে না। যেহেতু ইন্দ্রিয়গণ অতিশয় বলবান্। বিদ্বান পুরুষকেও আকর্ষণ করে। ৫।

একঃ শয়ীত সর্ব্বত্র॥ ৬॥

ব্রহ্মচারী সর্ব্বত্র একাকী শয়ন করিবেন। ৬।

ব্রহ্মচর্য্যমায়ুষ্যকরাণাম্॥ ৭॥

সমুদায় আয়ুষ্কর পদার্থের মধ্যে ব্রহ্মচর্য্য শ্রেষ্ঠ। ৭।

বীর্য্যং বলবর্ধনানাম্॥ ৮॥

সমুদায় বলবর্ধক উপায়ের মধ্যে বীর্য্যরক্ষা উৎকৃষ্টতম। ৮।

# সপ্তদশোঽধ্যায়ঃ।

আহারস্য পরং ধাম শুক্রং তদ্রক্ষ্যমাত্মনঃ (১)।
ক্ষয়োহ্যস্য বহূন্ রোগান্ মরণং বা নিযচ্ছতি॥ ১॥

আহারের উৎকৃষ্ট সার শুক্র। দেহের সেই শুক্র রক্ষা করা আবশ্যক। যেহেতু শুক্রক্ষয় বহু রোগ অথবা মৃত্যুর কারণ হয়। ১।

আহারস্য সম্যক্ পরিণতস্য যস্তেজোভূতঃ সারঃ পরম-
সূক্ষ্মঃ স রস ইত্যুচ্যতে॥ ২॥

উত্তমরূপে জীর্ণ ভুক্তদ্রব্যহইতে দেহের অতিশয় সূক্ষ্ম স্রোতঃসমূহদ্বারা সঞ্চরণযোগ্য যে ঘৃতাকার সার উৎপন্ন হয় তাহাকে রস কহে। ২।

রসাদ্রক্তং ততো মাংসং মাংসান্মেদস্ততোঽস্থিচ।
অস্থ্নো মজ্জা ততঃ শুক্রং শুক্রাদ্ গর্ভঃ প্রজায়তে॥৩॥

রসহইতে রক্ত। রক্তহইতে মাংস। মাংসহইতে মেদ। মেদহইতে অস্থি। অস্থিহইতে মজ্জা। মজ্জাহইতে শুক্র। এবং শুক্রহইতে গর্ভ উৎপন্ন হয়। ৩।

রস ইক্ষৌ যথা দধ্নি সর্পিস্তৈলং তিলে যথা।
সর্বত্রানুগতং দেহে শুক্রং সংস্পর্শনে তথা॥ ৪॥

(১) আত্মা দেহ ইত্যমরঃ।

যেমন ইক্ষুতে রস। দধিতে ঘৃত। এবং তিলে তৈল অবস্থিতি করে। সেইরূপ ত্বগিন্দ্রিয়বিশিষ্ট দেহের সর্বত্রই শুক্র অবস্থিতি করে। ৪।

তৎ স্ত্রীপুরুষসংযোগে চেষ্টাসঙ্কল্পপীড়নাৎ।
শুক্রং প্রচ্যবতে স্থানাজ্জলমার্দ্রাৎ পটাদিব॥ ৫॥

যেমন আর্দ্র বস্ত্র নিপীড়ন করিলে জল নির্গত হয়। সেই-রূপ সঙ্কল্প অর্থাৎ যোষিদনুরাগ, স্ত্রীপুরুষের মিলন এবং ব্যবায়ের চেষ্টা ও পীড়নবশতঃ শুক্র স্বস্থানহইতে ক্ষরিত হয়। ৫।

যথা মুকুলপুষ্পস্থ সুগন্ধো নোপলভ্যতে।
লভ্যতে তদ্বিকাশাত্তু তথা শুক্রং হি দেহিনাম্॥ ৬॥

যেমন পুষ্পমুকুলের সুগন্ধ উপলব্ধ হয় না। পরন্তু তাহার বিকাশ হইলেই উপলব্ধ হইয়া থাকে। সেইরূপ দেহিদিগের শুক্রও বাল্য কালে উপলব্ধ হয় না। পরন্তু যৌবন কালেই উপলব্ধ হইয়া থাকে। ৬।

ষোড়শবর্ষপর্যন্ত বাল্যকাল। ৬।

নর্তে বৈ ষোড়ষাদ্বর্ষাৎ সপ্তত্যাঃ পরতো ন চ।
আয়ুষ্কামো নরঃ স্ত্রীভিঃ সংযোগং কর্তুমর্হতি॥ ৭॥

আয়ুষ্কাম পুরুষ যেন ষোল বৎসর বয়সের পূর্বে এবং সত্তর বৎসর বয়সের পরে স্ত্রীগমন না করেন। ৭।

অতিবালো হ্যসম্পূর্ণসর্বধাতুঃ স্ত্রিয়ো ব্রজন্।
উপতপ্যেত সহসা তড়াগমিব কাজলম্॥ ৮॥

বালকের সমুদায় ধাতুই অসম্পূর্ণ থাকে। সুতরাং সে

স্ত্রীগমন করিলে অল্পজলবিশিষ্ট তড়াগের ন্যায় শীঘ্র শুষ্ক হইয়া যায়। ৮।

শুষ্কং রুক্ষং যথা কাষ্ঠং জন্তুজগ্ধং বিজর্জরম্।

স্পৃষ্টমাশু বিশীর্যেত তথা বৃদ্ধঃ স্ত্রিয়ো ব্রজন্॥ ৯॥

যেমন শুষ্ক রুক্ষ কীটভক্ষিত ও জর্জরিত কাষ্ঠ স্পর্শমাত্র বিশীর্ণ হয়। সেইরূপ বৃদ্ধ পুরুষ স্ত্রীগমন করিলে সদ্যই বিশীর্ণ হইয়া থাকে। ৯।

পঞ্চবিংশে ততো বর্ষে পুমান্ নারী তু ষোড়শে।

সমত্বাগতবীর্যৌ (১) তৌ জানীয়াৎ কুশলো ভিষক্॥১০॥

পুরুষের পঁচিশ এবং স্ত্রীর ষোল বৎসর বয়সে সমুদায় ধাতু পরিপূর্ণ হয়। শিক্ষিত বৈদ্য ইহা জানিবেন। ১০।

ঊনষোড়শবর্ষায়ামপ্রাপ্তঃ পঞ্চবিংশতিম্।

যদাধত্তে পুমান্ গর্ভং কুক্ষিস্থঃ স বিপদ্যতে॥ ১১॥

জাতো বা ন চিরং জীবেজ্জীবেদ্বা দুর্বলেন্দ্রিয়ঃ।

তস্মাদত্যন্তবালায়াং গর্ভাধানং ন কারয়েৎ॥ ১২॥

যদি পঁচিশ বৎসরের ন্যূন বয়স্ক পুরুষ ষোল বৎসরের ন্যূন বয়স্কা স্ত্রীতে গর্ভাধান করে। তাহা হইলে সেই গর্ভ উদরেই বিনষ্ট হয়। যদি সন্তান জন্মে তাহা হইলে সে দীর্ঘ কাল জীবিত থাকে না। যদি দীর্ঘ কাল জীবিত থাকে তাহা হইলে সে দুর্বলেন্দ্রিয় হয়। অতএব অত্যন্ত বালিকায় গর্ভাধান করিবে না। ১১। ১২।

(১) সমত্বাগতবীর্যৌ পরিপূর্ণসর্বধাতুকাবিত্যর্থ ইতি ডল্হনাচার্যঃ।

# অষ্টাদশোঽধ্যায়ঃ ।

ঋতুকালাভিগামী যঃ স্বদারনিরতশ্চ যঃ ।
স সদা ব্রহ্মচারীহ বিজ্ঞেয়ঃ সদ্‌গৃহাশ্রমী ॥ ১ ॥

যিনি স্বদারনিরত এবং কেবল ঋতুকালে স্ত্রীগমন করেন। ইহলোকে সেই সদ্‌গৃহস্থই সর্বদা ব্রহ্মচারী। ১।

ঋতুঃ স্বাভাবিকঃ স্ত্রীণাং রাত্রয়ঃ ষোড়শ স্মৃতাঃ ।
[illegible]র্ভিরিতরৈঃ সার্ধমহোভিঃ সদ্বিগর্হিতৈঃ ॥ ২ ॥

শিষ্টনিন্দিত প্রথম চারি রাত্রিসহ স্ত্রীলোকের স্বাভাবিক ঋতুকাল ষোল রাত্রি। ২।

তাসামাদ্যাশ্চতস্রস্তু নিন্দিতৈকাদশী চ যা ।
ত্রয়োদশী চ শেষাস্তু প্রশস্তা দশ রাত্রয়ঃ ॥ ৩ ॥

তন্মধ্যে প্রথম চারি রাত্রি এবং একাদশ ও ত্রয়োদশ রাত্রি স্ত্রীগমনে নিষিদ্ধ। অবশিষ্ট দশ রাত্রি প্রশস্ত। ৩।

যুগ্মাসু পুত্রা জায়ন্তে স্ত্রিয়োঽযুগ্মাসু রাত্রিষু ।
তস্মাদ্ যুগ্মাসু পুত্রার্থী সংবিশেদার্তবে স্ত্রিয়ম্ ॥ ৪ ॥

এই দশ রাত্রির মধ্যে ষষ্ঠ ও অষ্টম প্রভৃতি যুগ্ম রাত্রিতে স্ত্রীগমন করিলে পুত্র জন্মে। এবং পঞ্চম সপ্তম প্রভৃতি অযুগ্ম রাত্রিতে স্ত্রীগমন করিলে কন্যা জন্মে। অতএব পুত্রার্থী যুগ্ম রাত্রিতে স্ত্রীগমন করিবেন। ৪।

পুমান্ পুংসোঽধিকে শুক্রে স্ত্রীভবত্যধিকে স্ত্রীয়াঃ।
সমেঽপুমান্ পুংস্ত্রিয়ৌ বা ক্ষীণেঽল্পে চ বিপর্যয়ঃ॥ ৫॥

পুরুষের বীজাধিক্যে অযুগ্ম রাত্রিতেও পুত্র জন্মে। স্ত্রীর বীজাধিক্যে যুগ্ম রাত্রিতেও কন্যা জন্মে। উভয়ের বীজসাম্যে নপুংসক অথবা যমজ পুত্র ও কন্যা জন্মে। আর উভয়ের বীজ অসার বা অল্প হইলে গর্ভ উৎপন্ন হয় না। ৫।

অতএব বৃষ্য আহারাদিদ্বারা নিজের বীজাধিক্য ও আহারলাঘবাদিদ্বারা ভার্যার বীজাল্পত্ব সাধন করিয়া পুত্রার্থীর সঙ্গম করা কর্তব্য (১)। ৫।

নিন্দ্যাস্বষ্টাসু চান্যাসু স্ত্রিয়ো রাত্রিষু বর্জয়ন্।
ব্রহ্মচার্যেব ভবতি যত্র তত্রাশ্রমে বসন্॥ ৬॥

নিন্দিত ছয় রাত্রি এবং অনিন্দিত আট রাত্রি পরিত্যাগ করিয়া কেবল দুই রাত্রিতে স্ত্রীগমন করিলে কি গৃহস্থ কি সস্ত্রীক বানপ্রস্থ সকলেই অখণ্ডিত ব্রহ্মচারী থাকেন। ৬।

এক রাত্রিতে এক বার স্ত্রীগমন করাই শাস্ত্রের তাৎপর্য। ৬।

মহাজনেরা কহেন রাত্রির ষষ্ঠ ও সপ্তম মুহূর্ত স্ত্রীগমনের প্রশস্ত কাল। ৬।

নোপগচ্ছেৎ প্রমত্তোঽপি স্ত্রিয়মার্তবদর্শনে।
সমানশয়নে চৈব ন শয়ীত তয়া সহ॥ ৭॥

কামার্ত হইলেও শোণিতস্রাব থাকিতে স্ত্রীগমন করিবে না। এবং তাঁহার সহিত এক শয্যায় শয়নও করিবে না। ৭।

---

(১) কুল্লূক ভট্ট।

রজসাভিপ্লুতাং নারীং নরস্যহ্যুপগচ্ছতঃ।
প্রজ্ঞা তেজো বলং চক্ষুরায়ুশ্চৈব প্রহীয়তে ॥ ৮ ॥

রজোযুক্তা স্ত্রীতে গমন করিলে পুরুষের প্রজ্ঞা তেজঃ বল চক্ষুঃ ও পরমায়ুঃ নষ্ট হয়। ৮।

তাং বিবর্জয়তস্তস্য রজসাসমভিপ্লুতাম্।
প্রজ্ঞা তেজো বলং চক্ষুরায়ুশ্চৈব প্রবর্ধতে ॥ ৯ ॥

আর রজোযুক্তা স্ত্রীতে গমন না করিলে পুরুষের প্রজ্ঞা তেজঃ বল চক্ষুঃ ও পরমায়ুঃ বৃদ্ধি হয়। ৯।

নাশ্নীয়াদ্ভার্যয়া সার্ধং নৈনামীক্ষেত চাশ্নতীম্।
ক্ষুবতীং জৃম্ভমাণাং বা ন চাসীনাং যথাসুখম্ ॥ ১০ ॥
নাঞ্জয়ন্তীং স্বকে নেত্রে ন চাভ্যক্তামনাবৃতাম্।
ন পশ্যেৎ প্রসবন্তীঞ্চ তেজস্কামো দ্বিজোত্তমঃ ॥ ১১ ॥

ভার্যার সহিত এক পাত্রে ভোজন করিবে না। তাঁহার ভোজন, হাঁচি দেওন, হাই তোলন, যথাসুখে উপবেশন, স্বীয় নেত্রে অঞ্জন দেওন অথবা অনাবৃত হইয়া গাত্রে তৈল মর্দনের কালে তাঁহাকে দর্শন করিবে না। আর তেজস্কাম ব্রাহ্মণ প্রসব করিবার কালেও ভার্যাকে দর্শন করিবেন না। ১০। ১১।

নাষ্টমীচতুর্দশীপঞ্চদশীষু স্ত্রিয়মুপেয়াৎ। ন শ্রাদ্ধং ভুক্ত্বা। ন শ্রাদ্ধং দত্ত্বা। নোপনিমন্ত্রিতঃ শ্রাদ্ধে। ন ব্রতী। ন দীক্ষিতঃ। ন দেবায়তনশ্মশানশূন্যালয়েষু।

ন বৃক্ষমূলেষু। ন দিবা। ন সন্ধ্যয়োঃ। ন মলিনাম্। ন মলিনঃ। নাভ্যক্তাম্। নাভ্যক্তঃ। ন রোগার্তাম্। ন রোগার্তঃ ॥ ১২ ॥

অষ্টমী চতুর্দশী অমাবস্যা ও পূর্ণিমায়। শ্রাদ্ধে ভোজন করিয়া। শ্রাদ্ধ অনুষ্ঠান করিয়া। শ্রাদ্ধে নিমন্ত্রিত হইয়া। ব্রতাবলম্বী হইয়া। যজ্ঞদীক্ষিত হইয়া। দেবালয় শ্মশান ও শূন্য-গৃহে। বৃক্ষমূলে। দিবসে। উভয় সন্ধ্যাকালে। মলযুক্তা। স্বয়ং মলযুক্ত হইয়া। অভ্যক্তা অর্থাৎ আপাদমস্তক তৈলাক্তা। স্বয়ং অভ্যক্ত হইয়া। রোগার্তা। স্বয়ং রোগার্ত হইয়া স্ত্রীতে গমন করিবে না। ১২।

অর্ধরাত্রে চ ॥ ১৩ ॥

অর্ধরাত্রে অর্থাৎ রাত্রির অষ্টম মুহূর্তে স্ত্রীগমন করিবে না। ১৩।

চতুর্দশ্যষ্টমী চৈব অমাবস্যাথ পূর্ণিমা।
পর্বাণ্যেতানি রাজেন্দ্র রবিসংক্রান্তিরেব চ ॥ ১৪ ॥

হে রাজন্ অষ্টমী চতুর্দশী অমাবস্যা পূর্ণিমা ও রবিসংক্রান্তি এই সকল পর্বদিন। ১৪।

প্রোক্তপর্বস্বশেষেষু নৈব ভূপাল সন্ধ্যয়োঃ।
গচ্ছেদ্ব্যবায়ং মতিমান্মূত্রোচ্চারপীড়িতঃ ॥ ১৫ ॥

হে রাজন্ বুদ্ধিমান্ ব্যক্তি উক্ত সমুদায় পর্বদিনে, উভয় সন্ধ্যাকালে এবং মলমূত্রপীড়িত হইয়া স্ত্রীগমন করিবেন না। ১৫।

শ্রাদ্ধং দত্ত্বা চ ভুক্ত্বা চ মৈথুনং যোঽধিগচ্ছতি।
ভবন্তি পিতরস্তস্য তন্মাসং রেতসো ভুজঃ॥ ১৬॥

যে পুরুষ শ্রাদ্ধ অনুষ্ঠান বা শ্রাদ্ধে ভোজন করিয়া স্ত্রীগমন করে। তাহার পিতৃগণ সেই শ্রাদ্ধাহ অবধি এক মাস কাল রেতঃ ভোজন করিয়া থাকেন। ১৬।

অতির্যগুপেয়াৎ॥ ১৭॥

অতির্যক্ স্ত্রীগমন করিবে। ১৭।

অনুত্তানা স্ত্রীতে গমন করিবে না (১)। ১৭।

# একোনবিংশোঽধ্যায়ঃ।

ক্রোধো হি ধর্মং হরতি যতীনাং দুঃখসঞ্চিতম্।
ততো ধর্মবিহীনানাং গতিরিষ্টা ন বিদ্যতে॥ ১॥

ক্রোধ সংযমী তপস্বীগণের বহুযত্নে সঞ্চিত ধর্মরাশি লোপ করে। ধর্মবিহীন লোকদিগের সদ্গতি লাভ হয় না। ১।

শম এব যতীনাং হি ক্ষমিনাং সিদ্ধিকারকঃ।
ক্ষমাবতাময়ং লোকঃ পরশ্চৈব ক্ষমাবতাম্॥ ২॥

শমগুণই ক্ষমাশীল তপস্বিগণের সর্বত্র সিদ্ধিদায়ক। কি ইহলোক কি পরলোক ক্ষমাবানের সর্বত্রই মঙ্গল। ২।

---

(১) বৃহদারণ্যকোপনিষৎ ৬।৪।২। চরকসংহিতা ৪। ৮। ৬।

তস্মাচ্চরেথাঃ সততং ক্ষমাশীলো জিতেন্দ্রিয়ঃ।
ক্ষময়া প্রাপ্স্যসে লোকান্ ব্রহ্মণঃ সমনন্তরান্ (১) ॥ ৩॥

অতএব তুমি সর্বদা ক্ষমাশীল ও জিতেন্দ্রিয় হইয়া কালযাপন কর। ক্ষমাগুণ অবলম্বন করিলে চরমে পরমপদ প্রাপ্ত হইবে। ৩।

অক্রোধেন জয়েৎ ক্রোধমসাধুং সাধুনা জয়েৎ।
জয়েৎ কদর্যং দানেন জয়েৎ সত্যেন চানৃতম্ ॥ ৪ ॥

অক্রোধদ্বারা ক্রোধ পরাজয় করিবে। সৎকর্মদ্বারা অসৎকর্ম পরাজয় করিবে। দানদ্বারা কদর্য কার্য পরাজয় করিবে। এবং সত্যদ্বারা মিথ্যা পরাজয় করিবে। ৪।

অতিবাদাংস্তিতিক্ষেত নাবমন্যেত কঞ্চন।
ন চেমং দেহমাশ্রিত্য বৈরং কুর্বীত কেনচিৎ ॥ ৫ ॥

পরের অত্যুক্তিসকল সহ্য করিবে। কাহারও অপমান করিবে না। এই মানবদেহ আশ্রয় করিয়া কাহারও সহিত বিরোধ করিবে না। ৫।

অমৃতস্যেব সন্তৃপ্যেদবমানস্য তত্ত্ববিৎ।
বিষস্যেবোদ্বিজেন্নিত্যং সম্মানস্য বিচক্ষণঃ ॥ ৬ ॥

তত্ত্ববিৎ পণ্ডিতেরা অবমানিত হইলে অবমানকে অমৃতের ন্যায় জ্ঞান করিয়া পরিতুষ্ট হন। এবং সম্মানিত হইলে সম্মানকে বিষতুল্য বিবেচনা করিয়া সতত উদ্বেজিত হইয়া থাকেন। ৬।

(১) ব্রহ্মণঃ সমনন্তরান্ প্রত্যাসন্নান্ ক্রমমুক্তিপ্রদানিত্যর্থ ইতি নীলকণ্ঠঃ।

অবজ্ঞাতঃ সুখং শেতে ইহ চামুত্র চাভয়ম্।
বিমুক্তঃ সর্বদোষেভ্যো যোঽবমন্তা স বুধ্যতে ॥ ৭ ॥

সর্বদোষবিমুক্ত মহাত্মা অন্যকর্তৃক অবমানিত হইয়া সুখে নিদ্রিত হন। এবং তাঁহার ইহলোক ও পরলোকে কোন ভয় থাকে না। কিন্তু যে ব্যক্তি তাঁহাকে অবজ্ঞা করে তাহার নিদ্রা হয় না। ৭।

## বিংশোঽধ্যায়ঃ।

আর্জবং ধর্মমিত্যাহুরধর্মো জিহ্ম উচ্যতে।
আর্জবেনেহ সংযুক্তো নরো ধর্মেণ যুজ্যতে ॥ ১ ॥

সরলতাই ধর্ম। কপটতা ধর্ম নহে। ইহলোকে সরলতা অবলম্বন করিলে মনুষ্যের ধর্ম লাভ হয়। ১।

আর্জবেতু রতো নিত্যং বসত্যমরসন্নিধৌ।
তস্মাদার্জবযুক্তঃ স্যাদ্ য ইচ্ছেদ্ধর্মমাত্মনঃ ॥ ২ ॥

যে ব্যক্তি সতত সরলতায় অনুরাগ প্রদর্শন করেন। তিনি দেবগণের সহিত একত্র বাস করিয়া থাকেন। অতএব যাঁহার ধর্মলাভের অভিলাষ থাকে। তাঁহার সরলতা অবলম্বন করাই কর্তব্য। ২।

যোঽন্যথা সন্তমাত্মানমন্যথা প্রতিপদ্যতে।
কিং তেন ন কৃতং পাপং চৌরেণাত্মাপহারিণা ॥ ৩ ॥

যে ব্যক্তি এক প্রকার হইয়া আপনাকে অন্য প্রকার প্রকাশ করে। সেই আত্মাপহারী চৌরকর্তৃক কোন্ পাপ অনুষ্ঠিত না হয়। ৩।

# একবিংশোঽধ্যায়ঃ।

সন্তোষং পরমাস্থায় সুখার্থী সংযতো ভবেৎ।
সন্তোষমূলং হি সুখং দুঃখমূলং বিপর্যয়ঃ॥ ১॥

সুখার্থী ব্যক্তি একান্ত সন্তোষ অবলম্বন করিয়া প্রচুর ধনার্জনে বিরত থাকিবেন। যেহেতু সন্তোষই সুখের মূল। এবং তদ্বিপরীত অসন্তোষই দুঃখের মূল। ১।

তস্যৈব হেতোঃ প্রযতেত কোবিদো
ন লভ্যতে যদ্ ভ্রমতামুপর্যধঃ।
তল্লভ্যতে দুঃখবদন্যতঃ সুখং
কালেন সর্বত্র গভীররংহসা॥ ২॥

উপরি ব্রহ্মলোক অধঃ স্থাবরলোকপর্যন্ত ভ্রমণ করিয়াও যাহা পাওয়া যায় না। তাহারই নিমিত্ত যত্ন করা পণ্ডিত ব্যক্তির কর্তব্য। বৈষয়িক সুখ প্রাক্তনকর্মবশতঃ যথাকালে চেষ্টা-ব্যতিরেকেও দুঃখের ন্যায় সর্বত্রই লভ্য হইয়া থাকে। ২।

যস্য যদ্দৈববিহিতং স তেন সুখদুঃখয়োঃ।
আত্মানং তোষয়ন্ দেহী তমসঃ পারমৃচ্ছতি॥ ৩॥

দৈব যাহার প্রতি যাহা বিধান করিয়াছেন। সে ব্যক্তি সেই সুখ অথবা দুঃখের মধ্যে আপনাকে সন্তুষ্ট রাখিলে মায়ার অতীত পরমপদ প্রাপ্ত হন। ৩।

ধর্ম্মার্থমপি নেহেত যাত্রার্থং বাহধনোধনম্।
অনীহানীহমানস্য মহাহেরিব বৃত্তিদা॥ ৪॥

নির্ধন ব্যক্তি ধর্ম্মার্থ অথবা লোক যাত্রার্থও ধনচেষ্টা করিবেন না। যে ব্যক্তি ধনচেষ্টাশূন্য তাঁহার নিশ্চেষ্টতাই মহাসর্পের ন্যায় জীবিকা সম্পাদন করিয়া থাকে। ৪।

সন্তুষ্টস্য নিরীহস্য স্বাত্মারামস্য যৎ সুখম্।
কুতস্তৎ কামলোভেন ধাবতোহর্থেহয়াদিশঃ॥ ৫॥

ফলতঃ সন্তুষ্ট আত্মারাম ব্যক্তি নিশ্চেষ্ট হইয়া থাকিলে তাঁহার অন্তঃকরণে যে সুখ হয়। কামলোভে অর্থচেষ্টার দিকে ধাবমান লোকের সে সুখ কোথায়। ৫।

যা দুস্ত্যজা দুর্ম্মতিভির্জীর্যতো যা ন জীর্যতি।
তাং তৃষ্ণাং দুঃখনিবহাং শর্ম্মকামো দ্রুতং ত্যজেৎ॥ ৬॥

অতএব দুর্ম্মতি জনের যাহা দুস্ত্যজা। জীর্ণ ব্যক্তিরও যাহা জীর্ণ হয় না। এবং যাহা দুঃখরাশি বহন করে। সুখার্থী পুরুষ সেই তৃষ্ণা আশু পরিত্যাগ করিবেন। ৬।

পঞ্চমেহহনি ষষ্ঠে বা শাকং পচতি স্বে গৃহে।
অনৃণী চাপ্রবাসী চ স বারিচর মোদতে॥ ৭॥

হে বারিচর যিনি ঋণশূন্য ও অপ্রবাসী হইয়া দিবসের পঞ্চম বা ষষ্ঠ ভাগে আপন গৃহে শাক পাক করেন। তিনিই সুখী। ৭।

## দ্বাবিংশোঽধ্যায়ঃ।

যদ্‌যৎ পরবশং কর্ম তৎ তদ্‌যত্নেন বর্জয়েৎ।
যদ্‌যদাত্মবশন্তু স্যাৎ তৎ তৎ সেবেত যত্নতঃ॥ ১॥

যে যে কর্ম পরবশ তাহা যত্নের সহিত পরিত্যাগ করিবে। এবং যে যে কর্ম আত্মবশ তাহা যত্নের সহিত অনুষ্ঠান করিবে। ১।

সর্বং পরবশং দুঃখং সর্বমাত্মবশং সুখম্।
এতদ্বিদ্যাৎ সমাসেন লক্ষণং সুখদুঃখয়োঃ॥ ২॥

পরবশ সকলই দুঃখের কারণ। এবং আত্মবশ সকলই সুখের কারণ। সংক্ষেপে ইহাই সুখদুঃখের লক্ষণ জানিবে। ২।

## ত্রয়োবিংশোঽধ্যায়ঃ।

সঙ্গং ন কুর্যাদসতাং শিশ্নোদরতৃপাং ক্বচিৎ।
তস্যানুগস্তমস্যন্ধে পতত্যন্ধানুগান্ধবৎ॥ ১॥

শিশ্নোদরতৃপ্তিকারী অসৎ লোকের সহিত কখনও সংসর্গ করিবে না। কারণ তাহাদিগের সহিত সংসর্গ করিলে অন্ধের অনুগামী অন্ধের ন্যায় অন্ধতম কূপে নিপতিত হয়। ১।

ততো দুঃসঙ্গমুৎসৃজ্য সৎসু সজ্জেত বুদ্ধিমান্।
সন্ত এবাস্য ছিন্দন্তি মনোব্যাসঙ্গমুক্তিভিঃ॥ ২॥

অতএব বুদ্ধিমান্ ব্যক্তি দুঃসঙ্গ পরিত্যাগপূর্ব্বক সাধুসঙ্গে আসক্ত হইবেন। যেহেতু সাধুরা উপদেশদ্বারা তাঁহার মনোব্যথা নষ্ট করেন। ২।

যত্রোত্তমশ্লোকগুণানুবাদঃ
প্রস্তূয়তে গ্রাম্যকথাবিঘাতঃ।
নিষেব্যমানোঽনুদিনং মুমুক্ষো
র্মতিং সতীং যচ্ছতি বাসুদেবে ॥ ৩ ॥

সাধুগণের মধ্যে সর্ব্বদা ভগবানের গুণানুবাদেরই প্রস্তাব হইয়া থাকে। তাঁহাদের নিকট গ্রাম্যকথার সম্পর্কমাত্র নাই। সেই ভগবদ্গুণানুবাদ অনুদিন সেব্যমান হইলে তাহাই ভগবানের প্রতি মুমুক্ষু জনের সৎবুদ্ধি প্রদান করে। ৩।

নিমজ্জোন্মজ্জতাং ঘোরে ভবাব্ধৌ পরমায়ণম্।
সন্তো ব্রহ্মবিদঃ শান্তা নৌর্দৃঢ়েবাপ্সু মজ্জতাম্ ॥ ৪ ॥

ফলতঃ জলমগ্ন ব্যক্তির নৌকার ন্যায় শান্ত সাধু ব্রহ্মজ্ঞানিরা ঘোর ভবসমুদ্রে নিমগ্ন ব্যক্তির পরম গতি হন। ৪।

বক্ষ্যমান্ দশটী বচনে ভগবানের প্রিয় ভক্ত ও আপ্ত পুরুষদিগের লক্ষণ বিবৃত হইয়াছে। ঈদৃশলক্ষণান্বিত ব্যক্তিরাই সাধু। ৫।

অদ্বেষ্টা সর্ব্বভূতানাং মৈত্রঃ করুণ এব চ।
নির্ম্মমো নিরহঙ্কারঃ সমদুঃখসুখঃ ক্ষমী ॥ ৫ ॥

যিনি সমস্ত ভূতে দ্বেষশূন্য মিত্রভাবাপন্ন ও কৃপালু। যিনি মমতাবিহীন অহঙ্কারশূন্য সমদুঃখসুখ ও ক্ষমাবান। ৫।

সন্তুষ্টঃ সততং যোগী যতাত্মা দৃঢ়নিশ্চয়ঃ।
ময্যর্পিতমনোবুদ্ধির্যো মদ্ভক্তঃ স মে প্রিয়ঃ॥ ৬॥

যিনি সতত সন্তুষ্ট অপ্রমত্ত জিতেন্দ্রিয় ও দৃঢ়নিশ্চয়। এবং যিনি আমাতেই (ভগবানে) মন ও বুদ্ধি সমর্পণ করিয়াছেন। সেই ভক্তিমান্ ব্যক্তিই আমার (ভগবানের) প্রিয়। ৬।

যস্মান্নোদ্বিজতে লোকো লোকান্নোদ্বিজতে চ যঃ।
হর্ষামর্ষভয়োদ্বেগৈর্মুক্তো যঃ স চ মে প্রিয়ঃ॥ ৭॥

কোন লোক যাঁহাহইতে উদ্বেগ প্রাপ্ত হয় না। যিনি কোন লোকহইতে উদ্বেগ প্রাপ্ত হন না। যিনি স্বাভাবিক হর্ষ অমর্ষ ভয় ও উদ্বেগশূন্য। তিনিই আমার (ভগবানের) প্রিয়। ৭।

অনপেক্ষঃ শুচির্দক্ষ উদাসীনো গতব্যথঃ।
সর্বারম্ভপরিত্যাগী যো মদ্ভক্তঃ স মে প্রিয়ঃ॥ ৮॥

যিনি নিস্পৃহ শৌচসম্পন্ন অনলস পক্ষপাতরহিত ও আধিশূন্য। এবং যিনি সমস্ত সকাম কর্ম পরিত্যাগ করিয়াছেন। সেই ভক্তিমান্ ব্যক্তিই আমার (ভগবানের) প্রিয়। ৮।

যো ন হৃষ্যতি ন দ্বেষ্টি ন শোচতি ন কাঙ্ক্ষতি
শুভাশুভপরিত্যাগী ভক্তিমান্ যঃ স মে প্রিয়ঃ॥ ৯॥

যিনি হর্ষ দ্বেষ শোক আকাঙ্ক্ষা পুণ্য ও পাপ পরিত্যাগ করিয়াছেন। সেই ভক্তিমান্ ব্যক্তিই আমার (ভগবানের) প্রিয়। ৯।

সমঃ শত্রৌ চ মিত্রে চ তথা মানাপমানয়োঃ।
শীতোষ্ণসুখদুঃখেষু সমঃ সঙ্গবিবর্জিতঃ ॥ ১০ ॥

যিনি অনাসক্ত হইয়া শত্রুমিত্র মানাপমান শীতোষ্ণ ও সুখদুঃখ সমান বিবেচনা করেন। ১০।

তুল্যনিন্দাস্তুতির্মৌনী সন্তুষ্টো যেন কেনচিৎ।
অনিকেতঃ স্থিরমতির্ভক্তিমান্ মে প্রিয়ো নরঃ ॥ ১১ ॥

যিনি নিন্দা ও প্রশংসা তুল্য জ্ঞান করেন। যিনি সংযতবাক্ ও যথালাভে সন্তুষ্ট। এবং যিনি কোন স্থলেই প্রতিনিয়ত বাস করেন না ও স্থিরমতি। সেই ভক্তিমান্ ব্যক্তিই আমার (ভগবানের) প্রিয়। ১১।

যে তু ধর্মামৃতমিদং যথোক্তং পর্যুপাসতে।
শ্রদ্দধানা মৎপরমা ভক্তাস্তেঽতীব মে প্রিয়াঃ ॥ ১২ ॥

যাঁহারা মৎপরায়ণ (ভগবৎপরায়ণ) হইয়া পরম শ্রদ্ধাসহকারে উক্ত প্রকার ধর্মরূপ অমৃত আস্বাদন করেন। সেই ভক্তগণই আমার (ভগবানের) অতিশয় প্রিয়। ১২।

রজস্তমোভ্যাং নির্মুক্তাস্তপোজ্ঞানবলেন যে।
যেষাং ত্রিকালমমলং জ্ঞানমব্যাহতং সদা ॥ ৩ ॥
আপ্তাঃ শিষ্টা বিবুদ্ধাস্তে তেষাং বাক্যমসংশয়ম্।
সত্যং বক্ষন্তি তে কস্মাদসত্যং নীরজস্তমাঃ ॥ ১৪ ॥

যাঁহারা তপোলব্ধ জ্ঞানের বলে রজঃ ও তমোগুণহইতে বিমুক্ত হইয়াছেন। যাঁহাদের ভূত ভবিষ্যৎ ও বর্তমান এই তিন কালের নির্মল জ্ঞান সর্বদা অব্যাহত। তাঁহারাই শিষ্ট বিবুদ্ধ ও আপ্ত পুরুষ। তাঁহাদের বাক্যে সংশয় নাই। তাঁহারা সত্য কহেন। কখনও মিথ্যা কহেন না। কেননা তাঁহারা রজঃ ও তমোগুণের অতীত। ১৪।

মহাজনেরা সাধুর পাঁচটী বাহ্যলক্ষণ নির্দেশ করিয়া থাকেন যথা। ১ সাধু কথনই ধনীর আশ্রয় গ্রহণ করেন না। ২ সাধু কথনই আত্মপ্রশংসা করেন না। ৩ সাধু কথনই পরনিন্দা করেন না। ৪ সাধু কথনই বুজরুকী করেন না। ৫ সাধু কথনও অপরের ধর্মবিশ্বাস নষ্ট করেন না। ১৪।

আয়ুঃ শ্রিয়ং যশো ধর্মং লোকানাশিষ এব চ।
হন্তি শ্রেয়াংসি সর্বাণি পুংসো মহদতিক্রমঃ ॥ ১৫ ॥

মহাজনের মর্যাদালঙ্ঘন পুরুষের আয়ুঃ, শ্রী, যশঃ, ধর্ম, স্বর্গাদি লোক, কল্যাণ এবং সর্বপ্রকার শ্রেয়ঃ বিনষ্ট করিয়া ফেলে। ১৫।

# চতুর্বিংশোঽধ্যায়ঃ।

প্রাণকান্তারপাথেয়ং সংসারোচ্ছেদভেষজম্।
দুঃখশোকপরিত্রাণং হরিরিত্যক্ষরদ্বয়ম্ ॥ ১ ॥

হরি এই দুইটী অক্ষর জীবনবনভ্রমণের পাথেয়। সংসার-শৃঙ্খলছেদনের উপায়। এবং শোকদুঃখের অন্তকস্বরূপ। ১।

এতন্নির্বিদ্যমানানামিচ্ছতামকুতোভয়ম্।
যোগিনাং নৃপ নির্নীতং হরের্নামানুকীর্তনম্ ॥ ২॥

হে রাজন্ হরির যে নামানুকীর্তন ইহাই ফলাকাঙ্ক্ষী পুরুষদিগের মুমুক্ষুদিগের এবং জ্ঞানীদিগের নির্ভয় অবধারিত হইয়াছে। ২।

হরিনামকীর্তনই ফলাকাঙ্ক্ষী পুরুষদিগের তত্তৎ ফললাভের উপায়। মুমুক্ষুদিগের মোক্ষলাভের উপায়। এবং জ্ঞানীদিগেরও জ্ঞানের ফল। অতএব সাধক এবং সিদ্ধ কাহারও পক্ষে এতদপেক্ষা অন্য পরম শ্রেয়ঃ নাই। ২।

অপবিত্রঃ পবিত্রো বা সর্বাবস্থাং গতোঽপি বা।
যঃ স্মরেৎ পুণ্ডরীকাক্ষং স বাহ্যাভ্যন্তরঃ শুচিঃ ॥৩॥

অপবিত্র বা পবিত্র সকল অবস্থাতেই যিনি ভগবানের নাম স্মরণ করেন। তাঁহার বাহ্যাভ্যন্তর পবিত্র হয়। ৩।

প্রমাদাৎ কুর্বতাং কর্ম (পুং সাং) প্রচ্যবেতাধ্বরেষু যৎ।
স্মরণাদেব তদ্বিষ্ণোঃ সম্পূর্ণং স্যাদিতি শ্রুতিঃ ॥ ৪ ॥

যজ্ঞকর্তার অনবধানতাবশতঃ যজ্ঞানুষ্ঠানে যে সকল ন্যূনতা হয়। তাহা ভগবানের নামস্মরণেই সম্পূর্ণ হইয়া থাকে। ইহা শ্রুতিসম্মত। ৪।

তস্মাৎ সংকীর্তনং বিষ্ণোর্জগন্মঙ্গলমংহসাম্।
মহতামপি কৌরব্য বিদ্ধ্যৈকান্তিকনিষ্কৃতম্ ॥ ৫ ॥

হে কৌরব ভগবানের নামকীর্তন জগতের মঙ্গলস্বরূপ। তদ্দারা মহৎ মহৎ পাপসকলেরও ঐকান্তিক নিষ্কৃতি হয়। ৫।

অহোবত শ্বপচোঽতো গরীয়ান্
যজ্জিহ্বাগ্রে বর্ততে নাম তুভ্যম্।
তেপুস্তপস্তে জুহুবুঃ সস্নুরার্যা
ব্রহ্মানূচুর্ণাম গৃণন্তি যে তে ॥ ৬ ॥

যাহার জিহ্বাগ্রে তোমার ( ভগবানের ) নাম বর্ত্তমান। সে শ্বপচ হইলেও ঐ কারণেই পূজ্য। ফলতঃ যাঁহারা তোমার ( ভগবানের ) নাম উচ্চারণ করেন। তাঁহাদের তপস্যা হোম তীর্থস্নান ও বেদাধ্যয়ন সকলই করা হয়। এবং তাঁহারাই আর্য। ৬।

অন্তকালে চ মামেব স্মরণ্ মুক্ত্বা কলেবরম্।
যঃ প্রয়াতি স মদ্ভাবং যাতি নাস্ত্যত্র সংশয়ঃ ॥ ৭ ॥

যিনি মরণকালে আমাকে ( ভগবানকে ) স্মরণ করিয়া শরীর পরিত্যাগপূর্বক গমন করেন। তিনি আমার স্বরূপ প্রাপ্ত হন। তাহাতে আর সন্দেহ নাই। ৭।

মুমূর্ষু ব্যক্তি ভগবানের নাম স্মরণ করিতে করিতে দেহ ত্যাগ করিবেন। এই উদ্দেশ্যেই তাঁহার নিকট হরিনাম কীর্তন করা হয়। ৭।

অনন্যচেতা সততং যো মাং স্মরতি নিত্যশঃ ॥
তস্যাহং সুলভঃ পার্থ নিত্যযুক্তস্য যোগিনঃ ॥ ৮ ॥

হে অর্জ্জুন যিনি প্রতিদিন অনন্যমনা হইয়া নিরন্তর আমাকে ( ভগবানকে ) স্মরণ করেন। সেই নিত্যযুক্ত যোগী আমাকে অনায়াসে লাভ করিতে সমর্থ হন। ৮।

শ্বাসপ্রশ্বাসে হরিনামজপই ভগবানকে নিরন্তর স্মরণ করিবার শ্রেষ্ঠ উপায়। মহাজনেরা ইহাকে অজপাসাধন কহেন এবং ইহাই উপদেশ করেন। ৮।

অবিস্মৃতিঃ কৃষ্ণপদারবিন্দয়োঃ
ক্ষিণোত্যভদ্রাণি সমং তনোতি চ।
সত্ত্বস্য শুদ্ধিং পরমাত্মভক্তিং
জ্ঞানঞ্চ বিজ্ঞানবিরাগযুক্তম্ ॥ ৯ ॥

শ্রীকৃষ্ণপাদপদ্মের অবিস্মৃতি অর্থাৎ হরিস্মৃতি অশুভ ক্ষয় করিয়া কল্যাণ বিস্তার করে। এবং সত্ত্বশুদ্ধি ভগবদ্ভক্তি ও বিজ্ঞানবৈরাগ্যযুক্তজ্ঞানসম্পন্ন করে। ৯।

ভগবানের নিরন্তর স্মরণকে হরিস্মৃতি কহে। শ্রুতি হরিস্মৃতিকে ধ্রুবা স্মৃতি কহেন (১)। ৯।

# পঞ্চবিংশোঽধ্যায়ঃ।

ন সীদন্নপি ধর্ম্মেণ মনোঽধর্ম্মে নিবেশয়েৎ।
অধার্ম্মিকানাং পাপানামাশু পশ্যন্ বিপর্য্যয়ম্ ॥ ১ ॥

ধর্ম্মপথে থাকিয়া ধনাদির অভাবে অবসন্ন হইলেও অধর্ম্মে মনোনিবেশ করিবে না। যেহেতু পাপকারী অধার্ম্মিকদিগের আশু বিপর্য্যয় দৃষ্ট হয়। ১।

---

(১) ছান্দোগ্যোপনিষৎ ৭।২৬।২।

বর্ধত্যধর্মেণ নরস্ততো ভদ্রাণি পশ্যতি।
ততঃ সপত্নান্ জয়তি সমূলস্তু বিনশ্যতি ॥ ২ ॥

লোকে অধর্মাচরণদ্বারা বৃদ্ধি প্রাপ্ত হয়। অনন্তর অভীষ্ট লাভ করে। তদনন্তর শত্রুদিগকেও জয় করে। কিন্তু পরিশেষে সমূলে বিনাশ প্রাপ্ত হয়। ২।

পাপং কর্ম কৃতং কিঞ্চিদ্‌যদি তস্মিন্ন দৃশ্যতে।
দৃশ্যতে তস্য পুত্রেষু পৌত্রেষ্বপি চ নপ্তৃষু ॥ ৩ ॥

লোকে পাপকর্ম করিয়া যদি স্বয়ং তাহার ফল ভোগ না করে। তাহা হইলে তাহার পুত্র পৌত্র বা প্রপৌত্রকে নিশ্চয়ই তাহার ফল ভোগ করিতে হইবে। ৩।

# ষড়বিংশোঽধ্যায়ঃ।

কিং কর্তব্যং মনুষ্যেণ লোকযাত্রাহিতার্থিনা।
কথং বৈ লোকযাত্রাং তু কিংশীলশ্চ সমাচরেৎ ॥ ১ ॥

লোকযাত্রাহিতার্থিনা মনুষ্যেণ কিং কর্তব্যম্। কিংশীলঃ চ কথং বৈ লোকযাত্রাং তু সমাচরেৎ ॥ ১ ॥

উভয় লোকে শ্রেয়োলাভার্থী মনুষ্যের কর্তব্য কি। কিরূপ চরিত্রের লোক উভয় লোকে শ্রেয়ঃ লাভ করিতে পারে। ১।

কায়েন ত্রিবিধং কর্ম বাচা চাপি চতুর্বিধম্।
মনসা ত্রিবিধং চৈব দশকর্মপথাংস্ত্যজেৎ ॥ ২ ॥

মনুষ্য ত্রিবিধ শারীরিক, চতুর্বিধ বাচনিক ও ত্রিবিধ মানসিক এই দশবিধ পাপ পরিত্যাগ করিলেই উভয় লোকে শ্রেয়ঃ লাভ করিতে পারে। ২।

প্রাণাতিপাতঃ স্তৈন্যঞ্চ পরদারানথাপি চ।
ত্রীণি পাপানি কায়েন সর্বতঃ পরিবর্জয়েৎ ॥ ৩ ॥

প্রাণিহিংসা চৌর্য ও পরদারগমন এই ত্রিবিধ শারীরিক পাপ সর্বতোভাবে পরিত্যাগ করিবে। ৩।

অসৎপ্রলাপং পারুষ্যং পৈশুন্যমনৃতং তথা।
চত্বারি বাচা রাজেন্দ্র ন জল্পেন্নানুচিন্তয়েৎ ॥ ৪ ॥

অসৎপ্রলাপ নিষ্ঠুরবাক্যপ্রয়োগ পরদোষপ্রকাশ ও মিথ্যা-কথন এই চতুর্বিধ বাচনিক পাপের আচরণ বা চিন্তা করিবে না। ৪।

অনভিধ্যা পরস্বেষু সর্বসত্ত্বেষু সৌহৃদম্।
কর্মণাং ফলমস্তীতি ত্রিবিধং মনসাচরেৎ ॥ ৫ ॥

পরদ্রব্যাভিলাষ, পরের অনিষ্টচিন্তা ও বেদবাক্যে অশ্রদ্ধা এই ত্রিবিধ মানসিক পাপ পরিত্যাগ করিবে। ৫।

তস্মাদ্বাক্কায়মনসা নাচরেদশুভং নরঃ।
শুভাশুভান্যাচরন্ হি তস্য তস্যাশ্নুতে ফলম্ ॥ ৬ ॥

অতএব কায়মনোবাক্যে পাপাচরণ না করাই মনুষ্যের কর্তব্য। ফলতঃ লোকে শুভ কার্যের অনুষ্ঠান করিলে শুভ ফল এবং অশুভ কার্যের অনুষ্ঠান করিলে অশুভ ফল ভোগ করিয়া থাকে। ৬।

কর্মণা জায়তে জন্তুঃ কর্মণৈব বিলীয়তে।
সুখং দুঃখং ভয়ং ক্ষেমং কর্মণৈবাভিপদ্যতে॥ ৭॥

যেহেতু জীবমাত্রই কর্মদ্বারা উৎপন্ন হয় এবং কর্মদ্বারা বিলয় প্রাপ্ত হয়। আর সুখ দুঃখ ভয় ক্ষেমও কর্মদ্বারাই প্রাপ্ত হইয়া থাকে। ৭।

ভিদ্যতে হৃদয়গ্রন্থিশ্ছিদ্যন্তে সর্বসংশয়াঃ।
ক্ষীয়ন্তে চাস্য কর্মাণি তস্মিন্ দৃষ্টে পরাবরে॥ ৮॥

সেই সর্বজ্ঞ পরমাত্মাকে দর্শন করিলে জীবের অবিদ্যারূপ হৃদয়গ্রন্থি ভঙ্গ হয়। সমুদায় সংশয় ছিন্ন হয়। এবং যে সকল কর্মের ফলারম্ভ না হইয়া থাকে তাহা ক্ষয় প্রাপ্ত হয়। ৮।

প্রারব্ধ সঞ্চিত ও ক্রিয়মাণভেদে কর্ম ত্রিবিধ। যাহার ফলারম্ভ হইয়াছে তাহা প্রারব্ধ। যাহার ফলারম্ভ ভবিষ্যতে হইবে তাহা সঞ্চিত। এবং যাহা করা হইতেছে তাহা ক্রিয়মাণ। ভগবান্‌কে দর্শন করিলে সঞ্চিত ও ক্রিয়মাণ কর্মের ক্ষয় হয়। অর্থাৎ সঞ্চিত কর্মের ফল ভোগ করিতে হয় না এবং ক্রিয়মাণ কর্মও বন্ধের হেতু হয় না। কিন্তু ভোগ-ব্যতিরেকে প্রারব্ধ কর্মের ক্ষয় হয় না। ৮।

---

# সপ্তবিংশোঽধ্যায়ঃ।

অহঙ্কারশ্চ সর্বেষাং পাপবীজমমঙ্গলম্ ॥ ১ ॥

অহঙ্কার সমুদায় জীবেরই অমঙ্গলজনক পাপের বীজস্বরূপ। ১।

অবজ্ঞানমহঙ্কারো দম্ভশ্চৈব বিগর্হিতঃ।
অহিংসা সত্যমক্রোধঃ সর্বাশ্রমগতং তপঃ ॥ ২ ॥

অবজ্ঞা অহঙ্কার বা দাম্ভিকতা প্রকাশ করা উচিত নহে। অহিংসা সত্য ও অক্রোধ সমুদায় আশ্রমেরই উৎকৃষ্ট তপস্যা-স্বরূপ। ২।

ন চাত্মানং প্রশংসেদ্বা পরনিন্দাঞ্চ বর্জয়েৎ।
বেদনিন্দাং দেবনিন্দাং প্রযত্নেন বিবর্জয়েৎ ॥ ৩ ॥

আত্মপ্রশংসা ও পরনিন্দা করিবে না। বেদনিন্দা ও দেব-নিন্দা যত্নপূর্বক পরিত্যাগ করিবে। ৩।

ন ধর্মং খ্যাপয়েদ্বিদ্বান্ ন পাপং গূহয়েদপি।
কুর্বীতাত্মহিতং নিত্যং সর্বভূতানুকম্পনম্ ॥ ৪ ॥

পণ্ডিত ব্যক্তি স্বীয় পুণ্যকার্যের খ্যাপন করিবেন না। এবং পাপকার্যেরও গোপন করিবেন না। পরন্তু সর্বদা সকল প্রাণীতে দয়া প্রকাশ করিয়া আপনার হিতানুষ্ঠান করিবেন। ৪।

খ্যাপনদ্বারা পাপ ও পুণ্য উভয়েরই ক্ষয় হয়। তজ্জন্য শাস্ত্র পাপ-কার্যের খ্যাপন ও পুণ্যকার্যের গোপন করিতে কহিয়াছেন। ৪।

---

## অষ্টাবিংশোঽধ্যায়ঃ।

কৃত্বা পাপং হি সন্তপ্য তস্মাৎ পাপাৎ প্রমুচ্যতে।
নৈবং কুর্য্যাং পুনরিতি নিবৃত্ত্যা পূয়তে তু সঃ॥ ১॥

লোকে পাপ করিয়া তন্নিমিত্ত অনুতাপ করিলে সেই পাপ-হইতে মুক্ত হয়। এইরূপ কর্ম আর করিব না এই প্রতিজ্ঞা করিয়া তাহা হইতে নিবৃত্ত হইলে সে পবিত্র হয়। ১।

কৃতে পাপেঽনুতাপো বৈ যস্য পুংসঃ প্রজায়তে।
প্রায়শ্চিত্তন্তু তস্যৈকং হরিসংস্মরণং পরম্॥ ২॥

পাপ করিয়া যে ব্যক্তির অনুতাপ জন্মে। তাহার একমাত্র হরিনামস্মরণই শ্রেষ্ঠ প্রায়শ্চিত্ত। ২।

## একোনত্রিংশোঽধ্যায়ঃ।

বিভাগশীলঃ সততং ক্ষমাযুক্তো দয়ালুকঃ।
গৃহস্থস্তু সমাখ্যাতো ন গৃহেণ গৃহী ভবেৎ॥ ১॥

যে ব্যক্তি নিত্য অন্নপানাদি বিভাগ করিয়া অন্যের সহিত ভোগ করেন এবং ক্ষমাযুক্ত ও দয়ালু। তিনিই প্রকৃত গৃহস্থ। নতুবা কেবল গৃহে বাস করিলেই গৃহস্থ হয়না। ১।

সহৃদয়ং সাম্মনস্যমবিদ্বেষং কৃণোমি বঃ।
অন্যোঽন্যমভিহর্যত বৎসং জাতমিবাঘ্ন্যা॥ ২॥

তোমাদের মধ্যে সহৃদয়তা সমচিত্ততা ও অবিদ্বেষ বিধান করি। গাভী যেমন নবজাত বৎস দর্শনে হৃষ্টা হয়। তোমরাও সেইরূপ পরস্পরের চিত্ত হরণ কর। ২।

অনুব্রতঃ পিতুঃ পুত্রো মাত্রা ভবতু সম্মনাঃ।
জায়া পত্যে মধুমতীং বাচং বদতু শন্তিবাম্॥ ৩॥

পুত্র পিতার আজ্ঞানুবর্ত্তী ও মাতার সহিত একমনা হউক। পত্নী পতিকে সুখজনক মিষ্ট বাক্য বলুক। ৩।

মা ভ্রাতা ভ্রাতরং দ্বিক্ষন্মা স্বসারমুতস্বসা।
সম্যঞ্চঃ সব্রতা ভূত্বা বাচং বদত ভদ্রয়া॥ ৪॥

ভ্রাতা যেন ভ্রাতাকে এবং ভগিনী যেন ভগিনীকে দ্বেষ না করে। সকলে মনোজ্ঞ ও সমানব্রতধারী হইয়া ভদ্র বাক্য বলুক। ৪।

মাতৃদেবোভব। পিতৃদেবোভব॥ ৫॥

মাতাকে দেবতুল্য জান। পিতাকে দেবতুল্য জান। ৫।
দেবতার ন্যায় পিতামাতার সেবা করিবে। ৫।

সর্ব্বার্থসম্ভবো দেহো জনিতঃ পোষিতো যতঃ।
ন তয়োর্যাতি নির্ব্বেশং পিত্রোর্মর্ত্ত্যঃ শতায়ুষা॥ ৬॥

যে দেহে সর্ব্বপ্রকার ধর্ম্মাদি অর্থ হইবার সম্ভাবনা। সেই দেহ যে পিতামাতাহইতে উৎপন্ন ও পালিত হইয়াছে। মনুষ্য শত বৎসর পরমায়ুঃ পাইয়াও সেই পিতামাতার আনৃণ্য প্রাপ্ত হইতে পারে না। ৬।

যস্তয়োরাত্মজঃ কল্য আত্মনা চ ধনেন চ।
বৃত্তিং ন দদ্যাৎ তং প্রেত্য স্বমাংসং খাদয়ন্তি হি ॥ ৭ ॥

তন্মধ্যে যে পুত্র সমর্থ হইয়াও দেহ ও ধনদ্বারা পিতামাতার জীবিকা সম্পাদন না করে। লোকান্তরে তাহাকে যমদূতেরা তাহার আপনারই মাংস ভক্ষণ করায়। ৭।

ঊর্দ্ধং প্রাণাহ্যুৎক্রামন্তি যুনঃ স্থবির আয়তি।
প্রত্যুত্থানাভিবাদাভ্যাং পুনস্তান্ প্রতিপদ্যতে ॥ ৮ ॥

আবাসমধ্যে বৃদ্ধ উপস্থিত হইলে যুবকের প্রাণ কণ্ঠাগত হইয়া থাকে। এবং যুবক প্রত্যুত্থান ও অভিবাদন করিলে তাহার প্রাণ পুনরায় যথাস্থানে সন্নিবিষ্ট হয়। ৮।

অভিবাদয়ীত বৃদ্ধান্ দদ্যাচ্চৈবাসনং স্বয়ম্।
কৃতাঞ্জলিরুপাসীত গচ্ছন্তং পৃষ্ঠতোঽন্বিয়াৎ ॥ ৯ ॥

অতএব আগন্তুক বৃদ্ধকে অভিবাদন ও স্বহস্তে আসন প্রদান করা কর্তব্য। তিনি উপবিষ্ট হইলে কৃতাঞ্জলিপুটে তাঁহার নিকট অবস্থান ও গমন করিলে তাঁহার পশ্চাৎ পশ্চাৎ কিয়দ্দূর গমন করা উচিত। ৯।

ন তেন বৃদ্ধো ভবতি যেনাস্য পলিতং শিরঃ।
যো বৈ যুবাপ্যধীয়ানস্তং দেবাঃ স্থবিরং বিদুঃ ॥ ১০ ॥

মস্তকে কেশ পাকিলেই যে লোকে বৃদ্ধ হয় এমন নহে। কিন্তু যে ব্যক্তি যুবা হইয়াও বিদ্বান্ তাঁহাকেই দেবতারা বৃদ্ধ কহেন। ১০

বয়ঃ পরিণতৌ রাজন্ কৃতকৃত্যো গৃহাশ্রমী।
পুত্রেষু ভার্যাং নিক্ষিপ্য বনং গচ্ছেৎ সহৈব বা ॥ ১১ ॥

হে রাজন্ কৃতকৃত্য গৃহস্থ পরিণত বয়সে ভার্যাকে পুত্রের হস্তে সমর্পণ করিয়া অথবা সঙ্গে লইয়া বনে গিয়া বাস করিবেন। ১১।

# ত্রিংশোঽধ্যায়ঃ।

ঊর্দ্ধং পিতুশ্চ মাতুশ্চ সমেত্য ভ্রাতরঃ সমম্।
ভজেরন্ পৈত্রিকং রিক্‌থমনীশাস্তে হি জীবতোঃ ॥১ ॥

ভ্রাতারা মিলিত হইয়া পিতার মৃত্যু হইলে পিতৃধন এবং মাতার মৃত্যু হইলে মাতৃধন সমভাগে বিভাগ করিয়া লইতে পারেন। কিন্তু পিতামাতা ইচ্ছাপূর্ব্বক স্বয়ং বিভাগ করিয়া না দিলে তাঁহাদের জীবদ্দশায় তাঁহাদের ধনে পুত্রদের কোন অধিকার নাই। ১।

জ্যেষ্ঠ এব তু গৃহ্ণীয়াৎ পিত্র্যং ধনমশেষতঃ।
শেষাস্তমুপজীবেয়ুর্যথৈব পিতরং তথা ॥ ২ ॥

জ্যেষ্ঠ ভ্রাতা সমুদায় পৈত্রিক ধন গ্রহণ করিতে পারেন। যদি কনিষ্ঠ ভ্রাতারা ভরণপোষণের নিমিত্ত পিতৃবৎ তাঁহার অধীনে বাস করেন। ২।

পিতেব পালয়েৎ পুত্রান্ জ্যেষ্ঠো ভ্রাতৄন্ যবীয়সঃ।
পুত্রবচ্চাপি বর্তেরন্ জ্যেষ্ঠে ভ্রাতরি ধর্মতঃ ॥ ৩ ॥

তাহা হইলে জ্যেষ্ঠ ভ্রাতা কনিষ্ঠ ভ্রাতাদিগকে পিতৃবৎ পালন করিবেন। এবং কনিষ্ঠ ভ্রাতারাও তাঁহার অধীনে ধর্মতঃ পুত্রবৎ বাস করিবেন। ৩।

এবং সহ বসেয়ুর্বা পৃথগ্ বা ধর্মকাম্যয়া।
পৃথগ্ বিবর্ধতে ধর্মস্তস্মাদ্ধর্ম্যা পৃথক্ক্রিয়া ॥ ৪ ॥

ভ্রাতারা এইরূপে একত্র বাস করিবেন। অথবা ধর্মকামনায় পৃথক্ বাস করিবেন। পৃথক্ বাস করিলে ধর্ম বর্ধিত হয়। অতএব পৃথক্ হওয়াই ধর্মসঙ্গত। ৪।

# একত্রিংশোঽধ্যায়ঃ।

অন্যোন্যস্যাব্যভিচারো ভবেদামরণান্তিকঃ।
এষ ধর্মঃ সমাসেন জ্ঞেয়ঃ স্ত্রীপুংসয়োঃ পরঃ ॥ ১ ॥

পতি ও পত্নী মৃত্যুপর্যন্ত পরস্পর ধর্মার্থকামবিষয়ে ব্যভিচার করিবেন না। সংক্ষেপে স্ত্রীপুরুষের এই উৎকৃষ্ট ধর্ম জানিবে। ১।

তথা নিত্যং যতেয়াতাং স্ত্রীপুংসৌ তু কৃতক্রিয়ৌ।
যথা নাভিচরেতাং তৌ বিযুক্তাবিতরেতরম্ ॥ ২ ॥

বিবাহকার্য সম্পন্ন হইলে স্ত্রীপুরুষ বিযুক্ত হইয়া যাহাতে ধর্মার্থকামবিষয়ে ব্যভিচার না করেন তাঁহারা পরস্পর সর্বদা এই-রূপ যত্ন করিবেন। ২।

সন্তুষ্টো ভার্যয়া ভর্তা ভর্ত্রা ভার্যা তথৈব চ।
যস্মিন্নেব কুলে নিত্যং কল্যাণং তত্র বৈ ধ্রুবম্ ॥ ৩ ॥

যে কুলে পতি পত্নীর প্রতি এবং পত্নী পতির প্রতি সন্তুষ্ট থাকেন। সে কুলে নিশ্চয়ই সর্বদা কল্যাণ পরিবর্ধিত হইয়া থাকে। ৩।

সূক্ষ্মেভ্যোঽপি প্রসঙ্গেভ্যঃ স্ত্রীয়ো রক্ষ্যা বিশেষতঃ।
দ্বয়োর্হি কুলয়োঃ শোকমাবহেয়ুররক্ষিতাঃ ॥ ৪ ॥

রমণীগণকে অত্যল্প দুঃসঙ্গহইতেও অতিশয় যত্নসহকারে রক্ষা করিবে। যেহেতু তাঁহারা সুরক্ষিতা না হইলে পিতৃকুল ও শ্বশুরকুল উভয় কুলেরই সন্তাপের কারণ হন। ৪।

অরক্ষিতা গৃহে রুদ্ধাঃ পুরুষৈরাপ্তকারিভিঃ।
আত্মানমাত্মনা যাস্তু রক্ষেয়ুস্তাঃ সুরক্ষিতাঃ ॥ ৫ ॥

বিশ্বস্ত ও আজ্ঞাবহ লোকদ্বারা গৃহমধ্যে রুদ্ধা থাকিলেও রমণীগণ অরক্ষিতা। কিন্তু যাঁহারা আপনাকে আপনি রক্ষা করেন তাঁহারাই সুরক্ষিতা। ৫।

পানং দুর্জনসংসর্গঃ পত্যা চ বিরহোঽটনম্।
স্বপ্নোঽন্যগেহবাসশ্চ নারীসংদূষণানি ষট্ ॥ ৬ ॥

মদ্যপান, অসৎপুরুষসংসর্গ, ভর্তৃবিরহ, ইতস্ততঃ ভ্রমণ, অকাল-নিদ্রা ও পরগৃহবাস এই ছয়টী রমণীগণের ব্যভিচারদোষের কারণ। ৬।

অতএব রমণীগণকে এই সকলহইতে রক্ষা করিবে। ৬।

# দ্বাত্রিংশোঽধ্যায়ঃ।

বালয়া বা যুবত্যা বা বৃদ্ধয়া বাপি যোষিতা।
ন স্বাতন্ত্র্যেণ কর্তব্যং কিঞ্চিৎ কার্যং গৃহেষ্বপি ॥ ১ ॥

কি বালিকা কি যুবতী কি বৃদ্ধা কোন স্ত্রীলোকেরই নিজ গৃহেও স্বতন্ত্রভাবে কোন কার্য করা উচিত নহে। ১।

বাল্যে পিতুর্বশে তিষ্ঠেৎ পাণিগ্রাহস্য যৌবনে।
পুত্রাণাং ভর্তরি প্রেতে ন ভজেৎ স্ত্রী স্বতন্ত্রতাম্ ॥ ২ ॥

স্ত্রীলোক শৈশবে পিতার বশে। যৌবনে স্বামীর বশে। এবং স্বামীর মৃত্যু হইলে পুত্রদিগের বশে থাকিবেন। স্ত্রীজাতি কখনই স্বাতন্ত্র্য অবলম্বন করিবেন না। ২।

পিত্রা ভর্ত্রা সুতৈর্বাপি নেচ্ছেদ্বিরহমাত্মনঃ।
এষাং হি বিরহেণ স্ত্রী গর্হ্যে কুর্যাদুভে কুলে ॥ ৩ ॥

স্ত্রীলোক পিতা স্বামী বা পুত্রগণহইতে বিভিন্ন থাকিতে ইচ্ছা করিবেন না। যেহেতু স্ত্রীলোকেরা ইহাদিগের নিকটহইতে

পৃথক্ থাকিলে অকার্যানুষ্ঠানদ্বারা পিতৃকুল ও শ্বশুরকুল কলঙ্কিত করিতে পারেন। ৩।

স্ত্রীণাঞ্চ পতিদেবানাং তচ্ছুশ্রূষানুকূলতা।
তদ্বন্ধুষনুবৃত্তিশ্চ নিত্যং তদ্ব্রতধারণম্ ॥ ৪ ॥

পতিশুশ্রূষা, পতির অনুকূলবর্ত্তিনী হওয়া, পতিবন্ধুর অনুবৃত্তি এবং নিত্য পতির নিয়ম ধারণ এই চারিটী পতিব্রতা স্ত্রীদিগের লক্ষণ ও ধর্ম্ম। ৪।

সম্মার্জনোপলেপাভ্যাং গৃহমণ্ডনবর্ত্তনৈঃ।
স্বয়ঞ্চ মণ্ডিতা নিত্যং পরিমৃষ্টপরিচ্ছদা ॥ ৫ ॥
কামৈরুচ্চাবচৈঃ সাধ্বী প্রশ্রয়েণ দমেন চ।
বাক্যৈঃ সত্যৈঃ প্রিয়ৈঃ প্রেম্না কালে কালে ভজেৎ পতিম্ ॥ ৬ ॥

পতিব্রতা নারী স্বয়ং অলঙ্কৃতা হইয়া গৃহের উপকরণ সকল সর্বদা পরিষ্কার করিয়া রাখিবেন। এবং সম্মার্জন, উপলেপন, গৃহমণ্ডন, গৃহসুগন্ধীকরণ, উচ্চাবচ কাম, বিনয়, দম, সত্য অথচ প্রিয় বাক্য ও প্রেম এই সকল দ্বারা সময়ে সময়ে স্বামীর সেবা করিবেন। ৫। ৬।

সন্তুষ্টাঽলোলুপা দক্ষা ধর্মজ্ঞা প্রিয়সত্যবাক্।
অপ্রমত্তা শুচিঃ স্নিগ্ধা পতিং ত্বপতিতং ভজেৎ ॥ ৭ ॥

তিনি যথালাভে সন্তুষ্টা হইবেন। তাবন্মাত্রভোগেও লোলুপা হইবেন না। সদা অনলসা ও ধর্মজ্ঞা হইবেন। সর্বদা সত্য

অথচ প্রিয় বাক্য কহিবেন। সর্ববিষয়ে অবহিতা হইবেন। এবং সদা শুচি ও স্নিগ্ধা হইয়া মহাপাতকশূন্য ভর্তার ভজনা করিবেন। ৭।

যা পতিং হরিভাবেন ভজেৎ শ্রীরিব তৎপরা।
হর্যাত্মনা হরের্লোকে পত্যা শ্রীরিব মোদতে ॥ ৮ ॥

যে নারী লক্ষ্মীর ন্যায় তৎপরা হইয়া হরিভাবে পতির সেবা করেন। তিনি লক্ষ্মীর তুল্য হরিস্বরূপ সেই পতির সহিত হরিলোকে আমোদিতা হইয়া থাকেন। ৮।

পাণিগ্রাহস্য সাধ্বী স্ত্রী জীবতো বা মৃতস্য বা।
পতিলোকমভীপ্সন্তী নাচরেৎ কিঞ্চিদপ্রিয়ম্ ॥ ৯ ॥

যে সাধ্বী স্ত্রী পতিলোক বাঞ্ছা করেন। তিনি স্বামীর জীবদ্দশায় অথবা মৃত্যু হইলেও তাঁহার কোন অপ্রিয় কার্য করিবেন না। ৯।

ষ্পমূলঃ

ন তু নামাপি গৃহ্ণীয়াৎ পত্যৌ প্রেতে পরস্য তু ॥ ১০ ॥

স্ত্রী স্বামীর মৃত্যু হইলে পবিত্র পুষ্পমূলফলাদি স্বল্প আহার করিয়া ইচ্ছাক্রমে নিজদেহ ক্ষীণ করিবেন। পরপুরুষের নামপর্যন্ত গ্রহণ করিবেন না। ১০।

আসীতামরণাৎ ক্ষান্তা নিয়তা ব্রহ্মচারিণী।
যো ধর্ম এক পত্নীনাং কাঙ্ক্ষতী তমনুত্তমম্ ॥ ১১ ॥

যে স্ত্রী একমাত্র পতিব্রতা স্ত্রীদিগের পরম ধর্ম লাভ করিতে অভিলাষ করেন। তিনি নিজের মৃত্যুপর্য্যন্ত সংযত ও নিয়মবতী হইয়া ব্রহ্মচর্য অবলম্বন করিয়া থাকিবেন। ১১।

# ত্রয়স্ত্রিংশোঽধ্যায়ঃ।

ভর্তৃভ্রাতৃপিতৃজ্ঞাতিশ্বশ্রূশ্বশুরদেবরৈঃ।
বন্ধুভিশ্চ স্ত্রিয়ঃ পূজ্যা ভূষণাচ্ছাদনাশনৈঃ॥ ১॥

কি পিতা কি ভ্রাতা কি পতি কি শ্বশুর কি শ্বশ্রূ কি দেবর কি জ্ঞাতি কি বন্ধু সকলেরই স্ত্রীলোকদিগকে অন্ন বস্ত্র ও অলঙ্কার-দ্বারা সৎকার করা কর্তব্য। ১।

যত্র নার্যস্তু পূজ্যন্তে রমন্তে তত্র দেবতাঃ।
যত্রৈতাস্তু ন পূজ্যন্তে সর্বাস্তত্রাফলাঃ ক্রিয়াঃ॥ ২॥

যে কুলে স্ত্রীলোকদিগের সৎকার হয়। তথায় দেবতারা প্রসন্ন থাকেন। আর যে কুলে তাঁহাদের সৎকার হয় না। তথায় সমুদায় কর্মই নিষ্ফল হয়। ২।

শোচন্তি জাময়ো যত্র বিনশ্যত্যাশু তৎ কুলম্।
ন শোচন্তি তু যত্রৈতা বর্দ্ধতে তদ্ধি সর্বদা॥ ৩॥

যে কুলে কুলকামিনীরা অনুশোচনা করেন। সেই কুল শীঘ্র বিনাশ প্রাপ্ত হয়। আর যে কুলে তাঁহারা অনুশোচনা করেন না। সেই কুল সর্বদা বৃদ্ধি প্রাপ্ত হয়। ৩।

জাময়ো যানি গেহানি শপন্ত্যপ্রতিপূজিতাঃ।
তানি কৃত্যাহতানীব বিনশ্যন্তি সমন্ততঃ ॥ ৪ ॥

কুলকামিনীরা যে গৃহে অসৎকৃতা হইয়া শাপ প্রদান করেন। সেই গৃহ অভিচারহতের ন্যায় সর্বতোভাবে বিনাশ প্রাপ্ত হয়। ৪।

অসংস্তুতাপি পরপত্নী ভগিনীতি বাচ্যা পুত্রীতি
মাতেতি বা ॥ ৫ ॥

পরস্ত্রী অপরিচিতা হইলেও তাঁহাকে মাতা ভগিনী বা কন্যা বলিয়া সম্বোধন করিবে। ৫।

# চতুস্ত্রিংশোঽধ্যায়ঃ।

অনিমিত্তমনাহূতং দেশকালমুপস্থিতম্।
অতিথিং তং বিজানীয়ান্নাতিথিঃ পূর্বসঙ্গতঃ ॥ ১ ॥

যে অপরিচিত ব্যক্তি কোন হেতু বা নিমন্ত্রণ বিনা যথাকালে আসিয়া গৃহস্থের আলয়ে উপস্থিত হন। তাঁহাকেই অতিথি বলিয়া জানিবে। পূর্বপরিচিত ব্যক্তি অতিথিপদবাচ্য নহেন। ১।

সম্প্রাপ্তায় ত্বতিথয়ে প্রদদ্যাদাসনোদকে।
অন্নঞ্চৈব যথাশক্তি সৎকৃত্য বিধিপূর্বকম্ ॥ ২ ॥

গৃহস্থ ব্যক্তি স্বয়মাগত অতিথিকে বিধিপূর্ব্বক সৎকার করিয়া আসন পদপ্রক্ষালনের জল ও যথাশক্তি অন্নব্যঞ্জন প্রদান করিবেন। ২।

তৃণানি ভূমিরুদকং বাক্ চতুর্থী চ সূনৃতা।
এতান্যপি সতাং গেহে নোচ্ছিদ্যন্তে কদাচন॥ ৩॥

সাধুগণের গৃহে তৃণ ভূমি জল ও সূনৃত বাক্য এই চারি দ্রব্যের কোন কালেই অপ্রতুল থাকে না। ৩।

শয়নার্থ তৃণ। বিশ্রামার্থ ভূমি। পদপ্রক্ষালনাদির নিমিত্ত জল। ৩।

দিবাতিথৌ তু বিমুখে গতে যৎ পাতকং নৃপ।
তদেবাষ্টগুণং পুংসাং সূর্য্যোঢ়ে বিমুখে গতে॥৪॥

অতিথি দিবা ভাগে বিমুখ হইয়া গেলে গৃহস্থের যে পরিমাণ পাপ হয়। সূর্য্যাস্তগমনের পরে বিমুখ হইয়া গেলে তাহার অষ্টগুণ পাপ হইয়া থাকে। ৪।

# পঞ্চত্রিংশোঽধ্যায়ঃ।

দানধর্ম্মং নিষেবেত পাত্রমাসাদ্য শক্তিতঃ।
উৎপৎস্যতে হি তৎ পাত্রং যত্তারয়তি সর্ব্বতঃ॥ ১॥

সৎপাত্র প্রাপ্ত হইলে যথাশক্তি দানধর্ম্মের অনুষ্ঠান করিবে। যেহেতু এইরূপ দানশীল ব্যক্তির নিকট কদাচিৎ এমন পাত্র

আগমন করিবেন। যিনি দাতাকে সর্বতোভাবে পরিত্রাণ করিতে সমর্থ। ১।

কুটুম্বভক্তবসনাদ্দেয়ং যদতিরিচ্যতে।
অন্যথা দীয়তে যদ্ধি ন তদ্দানং ফলপ্রদম্॥ ২॥

পোষ্যবর্গের প্রতিপালন করিয়া যাহা অতিরিক্ত থাকিবে তাহা দান করিবে। নতুবা দান করিলে সেই দান ফলপ্রদ হয় না। ২।

অন্যায়াৎ সমুপাত্তেন দানধর্মো ধনেন যঃ।
ক্রিয়তে ন স কর্তারং ত্রায়তে মহতো ভয়াৎ॥ ৩॥

অন্যায়োপার্জিত ধনদ্বারা দানধর্মের অনুষ্ঠান করিলে তাহা সেই দাতাকে পাপজনিত মহদ্ভয়হইতে পরিত্রাণ করিতে পারে না। ৩।

দেয়মার্তস্য শয়নং স্থিতশ্রান্তস্য চাসনম্।
তৃষিতস্য চ পানীয়ং ক্ষুধিতস্য চ ভোজনম্॥ ৪॥

রোগীকে শয্যা। শ্রান্তকে আসন। তৃষ্ণার্তকে পানীয় এবং ক্ষুধিতকে ভোজ্য বস্তু প্রদান করিবে। ৪।

সর্বেষামেব দানানামন্নদানং পরং স্মৃতম্।
সর্বেষামেব জন্তূনাং যতস্তজ্জীবিতং পরম্॥ ৫॥

সমুদায় দানের মধ্যে অন্নদানই শ্রেষ্ঠ। যেহেতু অন্নই সমুদায় প্রাণীর জীবন ধারণের মুখ্য উপায়। ৫।

শ্রদ্ধয়া দেয়ম্। অশ্রদ্ধয়াঽদেয়ম্ ॥ ৬ ॥

শ্রদ্ধাপূর্বক দান করিবে। অশ্রদ্ধায় দান করিবে না। ৬।

# ষট্‌ত্রিংশোঽধ্যায়ঃ।

এতদ্বোঽভিহিতং সর্বং নিঃশ্রেয়সকরং পরম্।
অস্মাদপ্রচ্যুতো বিপ্রঃ প্রাপ্নোতি পরমাং গতিম্ ॥১॥

এই সকল মোক্ষপ্রদ শ্রেষ্ঠ ধর্ম আপনাদিগের নিকট বর্ণিত হইল। ব্রাহ্মণাদি এই ধর্মহইতে পরিভ্রষ্ট না হইলে পরমগতি প্রাপ্ত হন। ১।

যো দেবানাং প্রভবশ্চোদ্ভবশ্চ বিশ্বাধিপো রুদ্রো মহর্ষিঃ। হিরণ্যগর্ভং জনয়ামাস পূর্বং স নো বুদ্ধ্যা শুভয়া সংযুনক্তু ॥ ২ ॥

যিনি দেবতাদিগের উৎপত্তি ও ঐশ্বর্যের কারণ বিশ্বপতি অবিদ্যানাশক সর্বজ্ঞ। যিনি হিরণ্যগর্ভকে সর্বাগ্রে সৃষ্টি করিয়াছেন। তিনি আমাদিগকে শুভ বুদ্ধি প্রদান করুন। ২।

**ইতি ভাগবতধর্মঃ সমাপ্তঃ।**

# গ্রন্থসূচী।

নিম্নলিখিত শাস্ত্রহইতে বচন ও প্রমাণ সংগ্রহ করা হইয়াছে।

| | |
|---|---|
| ঋগ্বেদসংহিতা | মোক্ষমূলরের সংস্করণ। |
| শুক্লযজুর্বেদসংহিতা | কাশীর চৌখম্বাসংস্কৃতগ্রন্থাবলী। |
| কৃষ্ণযজুর্বেদসংহিতা | পুণার আনন্দাশ্রমসংস্কৃতগ্রন্থাবলী। |
| সামবেদসংহিতা | |
| অথর্ববেদসংহিতা | বোম্বাই সংস্কৃত ও প্রাকৃতগ্রন্থাবলী। |
| কঠোপনিষৎ | পুণার আনন্দাশ্রমসংস্কৃতগ্রন্থাবলী। |
| মুণ্ডকোপনিষৎ | " " |
| তৈত্তিরীয়োপনিষৎ | " " |
| ছান্দোগ্যোপনিষৎ | " " |
| বৃহদারণ্যকোপনিষৎ | " " |
| শ্বেতাশ্বতরোপনিষৎ | " " |
| কৈবল্যোপনিষৎ | " " |
| নৃসিংহপূর্বতাপনীয়োপনিষৎ | " " |
| কলিসন্তরণোপনিষৎ | মাদ্রাজের অডায়ার্ পুস্তকালয়ের সংস্করণ। |
| মনুসংহিতা | বঙ্গবাসীকার্যালয়ের সংস্করণ। |
| বিষ্ণুসংহিতা | " " |
| যাজ্ঞবল্ক্যসংহিতা | " " |
| সংবর্তস্মৃতি | পুণার আনন্দাশ্রমসংস্কৃতগ্রন্থাবলী। |
| পরাশরসংহিতা | বঙ্গবাসীকার্যালয়ের সংস্করণ। |
| বেদব্যাসস্মৃতি | পুণার আনন্দাশ্রমসংস্কৃতগ্রন্থাবলী। |
| দক্ষস্মৃতি | " |

| | |
|---|---|
| বাসিষ্ঠধর্মশাস্ত্র | বোম্বাই সংস্কৃত ও প্রাকৃতগ্রন্থাবলী |
| প্রজাপতিস্মৃতি | পুণার আনন্দাশ্রমসংস্কৃতগ্রন্থাবলী। |
| লঘুশাতাতপস্মৃতি | ” ” |
| বৌধায়নস্মৃতি | ” ” |
| বাল্মীকি রামায়ণ | বঙ্গবাসীকার্যালয়ের সংস্করণ। |
| মহাভারত | ” ” |
| মহাভারতান্তর্গতা শ্রীমদ্ভগবদ্গীতা | পুণার আনন্দাশ্রমসংস্কৃতগ্রন্থাবলী |
| ব্রহ্মপুরাণ | ” ” |
| পদ্মপুরাণ | ” |
| বিষ্ণুপুরাণ | বঙ্গবাসীকার্যালয়ের সংস্করণ। |
| শ্রীমদ্ভাগবত | ” ” |
| অগ্নিপুরাণ | পুণার আনন্দাশ্রমসংস্কৃতগ্রন্থাবলী। |
| ব্রহ্মবৈবর্তপুরাণ | বঙ্গবাসীকার্যালয়ের সংস্করণ। |
| স্কন্দপুরাণান্তর্গত কাশীখণ্ড | ” |
| কূর্মপুরাণ | ” ” |
| গরুড়পুরাণ | ” ” |
| চরকসংহিতা | বোম্বাইর নির্ণয়সাগরযন্ত্রালয়ের সংস্করণ। |
| সুশ্রুতসংহিতা | ” ” |
| রাধাতন্ত্র | রসিকমোহন চট্টোপাধ্যায়ের সংস্করণ। |
| শ্রীচৈতন্যভাগবত | প্রভুপাদ অতুলকৃষ্ণ গোস্বামীর সংস্করণ। |

# প্রমাণ।

| বচন | অধ্যায় | প্রমাণ |
|---|---|---|
| | ১ | |
| ১ | | শ্রীমদ্ভাগবত ১০।৭৩।১৬। |
| ২ | | তৈত্তিরীয়োপনিষৎ ৩।১। |
| ৩—৪ | | কঠোপনিষৎ ১।২।২৩—২৪। |
| ৫ | | শ্বেতাশ্বতরোপনিষৎ ৩।৮। |
| ৬ | | মুণ্ডকোপনিষৎ ১।২।১২। |
| | ২ | |
| ১ | | শ্রীমদ্ভাগবত ৬।১।৪০। |
| ২ | | " ১১।২।৩৪। |
| ৩ | | " ৭।৬।১। |
| ৪ | | ব্রহ্মপুরাণ ২২৭।৪৫। |
| ৫ | | মনুসংহিতা ১০।৬৩। |
| ৬ | | শ্রীমদ্ভাগবত ৪।৩১।১৯। |
| ৭ | | মনুসংহিতা ৪।১৬১। |
| ৮ | | শ্রীমদ্ভাগবত ১১।২।৩৬। |
| ৯ | | মহাভারত ৬।৫।১২। |
| | ৩ | |
| ১ | | বেদব্যাসস্মৃতি ৩।২। |
| ২ | | গরুড়পুরাণ ১।২১৭।৭৫। |
| | ৪ | |
| ১—৫ | | মনুসংহিতা ২।৫৮—৬২। |
| ৬ | | " ২।২২২। |
| ৭ | | কৈবল্যোপনিষৎ ৪। |

| বচন | অধ্যায় | প্রমাণ |
|---|---|---|
| | ৫ | |
| ১—৩ | | মনুসংহিতা ২।৮৫—৮৭। |
| | ৬ | |
| ১ | | অগ্নিপুরাণ ২১৫।২। |
| ২ | | „ ২১৫।১৪। |
| ৩—১১ | | মনুসংহিতা ২।৭৬—৮৪। |
| ১২ | | „ ২।১১৮। |
| ১৩ | | বাসিষ্ঠধর্মশাস্ত্র ৬।৩। |
| | ৭ | |
| ১ | | বৌধায়নস্মৃতি ৪।১।২৮। |
| | | ঋগ্বেদসংহিতা ৩।৬২।১০। |
| | | শুক্লযজুর্বেদসংহিতা ৩।৩৫। |
| ২ | | কৃষ্ণযজুর্বেদসংহিতা ১।৫।৬।৪। |
| | | সামবেদসংহিতা ২।৮।১২। |
| | ৮ | |
| ১ | | কলিসন্তরণোপনিষৎ। |
| | ৯ | |
| ১ | | পদ্মপুরাণ ৬।২৪।৩১। |
| ২ | | „ ৬।১০৭।১২। |
| ৩ | | ব্রহ্মবৈবর্তপুরাণ ২।২১।৪০। |
| ৪—৫ | | „ ২।২১।৪৩—৪৪। |
| ৬—৯ | | „ ২।২১।৫১—৫৪। |
| | ১০ | |
| ১—৬ | | পদ্মপুরাণ ৬।৮২।২৩—২৮। |
| ৭ | | „ ৬।৮২।৩৫। |
| ৮ | | প্রজাপতিস্মৃতি ১০৮। |
| ৯ | | পরাশরসংহিতা ১২।২৭। |

| বচন | অধ্যায় | প্রমাণ |
|---|---|---|
| | ১১ | |
| ১ | | মহাভারত ১২।৩২৯।১৮। |
| ২ | | " ১৩।১১৫।২৫। |
| | ১২ | |
| ১ | | ঋগ্বেদসংহিতা ১০।৩৭।২। |
| ২ | | বাল্মীকি রামায়ণ ২।১৪।৭। |
| ৩—৪ | | মহাভারত ১৩।৭৫।৩০—৩১। |
| ৫ | | " ১২।১৬২।২৪। |
| ৬ | | মনুসংহিতা ৪।১৩৮। |
| ৭ | | মুণ্ডকোপনিষৎ ৩।১।৬। |
| | ১৩ | |
| ১—৩ | | দক্ষস্মৃতি ৫।২—৪। |
| ৪ | | বিষ্ণুপুরাণ ৩।১১।৯। |
| ৫ | | কাশীখণ্ড ৩৮।৮৮। |
| ৬ | | মনুসংহিতা ৫।১৪১। |
| | ১৪ | |
| ১—১৩ | | মনুসংহিতা ২।৮৮—১০০। |
| ১৪—১৫ | | " ৬।৭১—৭২। |
| | ১৫ | |
| ১ | | মনুসংহিতা ২।৫৭। |
| ২ | | চরকসংহিতা ২।৬।১৫। |
| ৩ | | বাসিষ্ঠধর্মশাস্ত্র ১৪।২০—২১। |
| ৪ | | মনুসংহিতা ৫।৫। |
| ৫—৬ | | " ৫।৪৮—৪৯। |
| ৭—৯ | | " ৫।৫৩—৫৫। |
| ১০—১২ | | মহাভারত ১৩।১১৫।১২—১৪। |
| ১৩—১৫ | | মনুসংহিতা ১১।৯৪—৯৬। |

| বচন | অধ্যায় | প্রমাণ |
|---|---|---|
| | ১৬ | |
| ১ | | মহাভারত ১।১৭০।৭১। |
| ২—৩ | | অগ্নিপুরাণ ৩৭২।৯—১০। |
| ৪ | | শ্রীমদ্ভাগবত ১১।১৭।২৫। |
| ৫ | | মনুসংহিতা ২।২১৫।<br>শ্রীমদ্ভাগবত ৯।১৯।১৭। |
| ৬ | | মনুসংহিতা ২।১৮০। |
| ৭ | | চরকসংহিতা ১।২৫।৩৯। |
| ৮ | | „ ১।৩০।১৪। |
| | ১৭ | |
| ১ | | চরকসংহিতা ২।৬,১৩। |
| ২ | | সুশ্রুতসংহিতা ১।১৪।৩। |
| ৩ | | চরকসংহিতা ৬।১৫।১৪। |
| ৪—৫ | | চরকসংহিতা ৬।২।৪।৪৬—৪৭। |
| ৬—৯ | | „ ৬।২।৪।৩৯—৪২। |
| ১০ | | সুশ্রুতসংহিতা ১।৩৫।১৩। |
| ১১—১২ | | „ ৩।১০।৫৪—৫৫। |
| | ১৮ | |
| ১ | | পদ্মপুরাণ ৪।৯।৪৫। |
| ২—৬ | | মনুসংহিতা ৩।৪৬—৫০। |
| ৭—১১ | | „ ৪।৪০—৪৪। |
| ১২ | | বিষ্ণুসংহিতা ৬৯। |
| ১৩ | | সুশ্রুতসংহিতা ৪।২৪।১১৭। |
| ১৪ | | বিষ্ণুপুরাণ ৩।১১।১১৫। |
| ১৫ | | „ ৩।১১।১২০। |

| বচন | অধ্যায় | প্রমাণ |
|---|---|---|
| ১৬ | | বাসিষ্ঠধর্মশাস্ত্র ১১।৩৭। |
| ১৭ | | „ ১২।২২। |
| | ১৯ | |
| ১—৩ | | মহাভারত ১।৪২।৮—১০। |
| ৪ | | „ ৫।৩৯।৭৪। |
| ৫ | | মনুসংহিতা ৬।৪৭। |
| | | শ্রীমদ্ভাগবত ১২।৬।৩৪। |
| ৬—৭ | | মহাভারত ১২।২২৯।২১—২২। |
| | ২০ | |
| ১—২ | | মহাভারত ১৩।১৪২।৩০—৩১ |
| ৩ | | „ ৫।৪২।৩৭। |
| | ২১ | |
| ১ | | মনুসংহিতা ৪।১২। |
| ২ | | শ্রীমদ্ভাগবত ১।৫।১৮। |
| ৩ | | „ ৪।৮।৩৩। |
| ৪—৫ | | „ ৭।১৫।১৫—১৬। |
| ৬ | | „ ৯।১৯।১৬। |
| ৭ | | মহাভারত ৩।৩১২।১১৫। |
| | ২২ | |
| ১—২ | | মনুসংহিতা ৪।১৫৯—১৬০। |
| | ২৩ | |
| [illegible] | | শ্রীমদ্ভাগবত ১১।২৬।৩। |
| ২ | | „ ১১।২৬।২৬। |
| ৩ | | „ ৫।১২।১৩। |
| ৪ | | „ ১১।২৬।৩২। |
| ৫—১২ | | শ্রীমদ্ভগবদ্গীতা ১২।১৩—২০ |

| বচন | অধ্যায় | প্রমাণ |
|---|---|---|
| ১৩—১৪ | | চরকসংহিতা ১।১১।১৮—১৯। |
| ১৫ | | শ্রীমদ্ভাগবত ১০।৪।৪৬। |
| | ২৪ | |
| ১ | | মহাভারত ১২।৪৭।৯৫। |
| ২ | | শ্রীমদ্ভাগবত ২।১।১১। |
| ৩ | | পদ্মপুরাণ ৪।৮০।১১। গরুড়পুরাণ ১।২২১।২। |
| ৪ | | গরুড়পুরাণ ১।২৩৪।১৩। |
| ৫ | | শ্রীমদ্ভাগবত ৬।৩।৩১। |
| ৬ | | " ৩।৩৩।৭। |
| ৭ | | শ্রীমদ্ভগবদ্গীতা ৮।৫। |
| ৮ | | " ৮।১৪। |
| ৯ | | শ্রীমদ্ভাগবত ১২।১২।৫৫। |
| | ২৫ | |
| ১ | | মনুসংহিতা ৪।১৭১। |
| ২ | | মহাভারত ৩।৯৪।৪। |
| ৩ | | " ১২।১৩৯।২২। |
| | ২৬ | |
| ১—৬ | | মহাভারত ১৩।১৩। |
| ৭ | | শ্রীমদ্ভাগবত ১০।২৪।১৩। |
| ৮ | | মুণ্ডকোপনিষৎ ২।২।৮। |
| | ২৭ | |
| ১ | | ব্রহ্মবৈবর্তপুরাণ ৪।৩৫।৪। |
| ২ | | মহাভারত ১২।১৯১।১৫। |
| ৩ | | কূর্মপুরাণ ২।১৬।৩৮। |
| ৪ | | " ২।১৫।১৭। |

| বচন | অধ্যায় | প্রমাণ |
| --- | --- | --- |
| | ২৮ | |
| ১ | | মনুসংহিতা ১১।২৩১। |
| ২ | | বিষ্ণুপুরাণ ২।৬।৩৬। |
| | ২৯ | |
| ১ | | কূর্মপুরাণ ২।১৫।২৬। |
| ২—৪ | | অথর্ববেদসংহিতা ৩।৬।৩০।১—৩। |
| ৫ | | তৈত্তিরীয়োপনিষৎ ১।১১।২। |
| ৬—৭ | | শ্রীমদ্ভাগবত ১০।৪৫।৫—৬। |
| ৮—৯ | | মহাভারত ১৩।১০৪।৬৪—৬৫। |
| [illegible] | | মনুসংহিতা ২।১৫৬। |
| ১১ | | বিষ্ণুপুরাণ ৩।৯।১৮। |
| | ৩০ | |
| ১—২ | | মনুসংহিতা ৯।১০৪—১০৫। |
| ৩ | | „ ৯।১০৮। |
| ৪ | | „ ৯।১১১। |
| | ৩১ | |
| ১—২ | | মনুসংহিতা ৯।১০১—১০২। |
| ৩ | | „ ৩।৬০। |
| ৪ | | „ ৯।৫। |
| ৫—৬ | | „ ৯।১২—১৩। |
| | ৩২ | |
| ১—৩ | | মনুসংহিতা ৫।১৪৭—১৪৯। |
| ৪—৮ | | শ্রীমদ্ভাগবত ৭।১১।২৫—২৯। |
| ৯—১১ | | মনুসংহিতা ৫।১৫৬—১৫৮। |

| বচন | অধ্যায় | প্রমাণ |
|---|---|---|
| | ৩৩ | |
| ১ | | যাজ্ঞবল্ক্যসংহিতা ১।৮২। |
| ২—৪ | | মনুসংহিতা ৩।৫৬—৫৮। |
| ৫ | | বিষ্ণুসংহিতা ৩২।৭। |
| | ৩৪ | |
| ১ | | লঘুশাতাতপস্মৃতি ৫৫। |
| ২ | | মনুসংহিতা ৩।৯৯। |
| ৩ | | „ ৩।১০১। |
| ৪ | | বিষ্ণুপুরাণ ৩।১১।১০৫। |
| | ৩৫ | |
| ১—২ | | কূর্মপুরাণ ২।২৬।৯—১০। |
| ৩ | | মহাভারত ৩।২৫৮।৩৩। |
| ৪ | | „ ৩।২।৫৫। |
| ৫ | | সংবর্তস্মৃতি ৮০। |
| ৬ | | তৈত্তিরীয়োপনিষৎ ১।১১ ৩। |
| | ৩৬ | |
| ১ | | মনুসংহিতা ১২।১১৬। |
| ২ | | শ্বেতাশ্বতরোপনিষৎ ৩।৪। |

---

এতৎপুস্তকধৃত মহাজনবাক্যচয় } শ্রীমদাচার্য বিজয়কৃষ্ণ গোস্বামীমহাশয়ের বাক্য।